# জীবনবেদ

অর্থাৎ

শ্রীমদ্ আচার্য

ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের

নিজমুখ-বিবৃত স্বীয় জীবনতত্ত্ব



নববিধান পাবলিকেশন্ কমিটি

৯৫, কেশবচন্দ্র সেন স্ট্রীট, কলিকাতা-৯

নববিধান পাব্লিকেশন্ কমিটি

ও

ব্রাহ্মসমাজ অফ্ ইণ্ডিয়ার উদ্যোগে

শ্রীতপোব্রত ব্রহ্মচারী, সম্পাদক, নববিধান পাব্লিকেশন্ কমিটি কর্তৃক ৯৫
কেশবচন্দ্র সেন স্ট্রীট, কলিকাতা-৯ হইতে প্রকাশিত ও শ্রীসুনীলকৃষ্ণ
পোদ্দার কর্তৃক শ্রীগোপাল প্রেস, ১২১, রাজা দীনেন্দ্র স্ট্রীট,
কলিকাতা-৭০০০০৪ হইতে মুদ্রিত

# সংস্করণ-পরিচয়

আচার্যদেবের স্বাস্থ্য খারাপ হওয়ায় চিকিৎসকদের পরামর্শে ২২শে জ্যৈষ্ঠ, ১৮০৪ শকে ( ৪ঠা জুন, ১৮৮২ খৃঃ ) তাঁহাকে সপরিবারে দার্জিলিং লইয়া যাওয়া হয়। সেখানকার জলবায়ুতে বিশেষ উপকার না হওয়ায়, ২৬শে আষাঢ়, ১৮০৪ শকে ( ৯ই জুলাই, ১৮৮২ খৃঃ ) তাঁহাদের কলিকাতায় ফিরাইয়া আনা হয়। দার্জিলিং হইতে ফিরিয়া আসিবার পর, ৮ই শ্রাবণ, ১৮০৪ শক ( ২৩শে জুলাই, ১৮৮২ খৃঃ ) হইতে আচার্যদেব প্রায় প্রতি রবিবার ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে "জীবনবেদের" এক এক অধ্যায় বর্ণন করিতে থাকেন। গৃহস্থ-প্রচারক স্বর্গগত নগেন্দ্রচন্দ্র মিত্র মহাশয় ঐ উপদেশগুলি ধরিয়া রাখিয়া মহৎকার্য সাধন করেন। ঐ উপদেশগুলি প্রথম "ধর্মতত্ত্ব" পত্রিকায় এবং সঙ্গে সঙ্গে পুস্তিকাকারে "সেবকের নিবেদন" ( নূতন প্রকরণ ) ৭৩-৭৭, ৮০-৮৬, ৮৯-৯১ সংখ্যায় প্রকাশিত হয়। একত্রে "জীবনবেদ" নামে ঐ পুস্তিকাগুলিকে ব্রাহ্মট্রাক্ট সোসাইটি ১৮০৫ শকে মাঘমাসে ( জানুয়ারী, ১৮৮৩ খৃঃ ) পুস্তকাকারে উপস্থিত করেন। ঐটিকেই "জীবনবেদের" প্রথম সংস্করণ বলিয়া ধরা হয়। ঐগুলি ৬নং কলেজস্কোয়ারে বিধান যন্ত্রে শ্রীরামসর্বস্ব ভট্টাচার্য দ্বারা মুদ্রিত। দ্বিতীয় সংস্করণ ১৮০৮০শকে ৭২নং আপার সার্কিউলার রোডস্থ বিধান যন্ত্রে শ্রীরামসর্বস্ব ভট্টাচার্য দ্বারা মুদ্রিত ও ব্রাহ্মট্রাক্ট সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়। তৃতীয় সংস্করণ ১৮২১ শকে ঐভাবে মুদ্রিত ও প্রকাশিত হয়। চতুর্থ সংস্করণ ১৮৩৩ শকে ৩নং রমানাথ মজুমদারের ষ্ট্রীটস্থ মঙ্গলগঞ্জ মিসন প্রেসে কে, পি, নাথ দ্বারা মুদ্রিত ও ব্রাহ্মট্রাক্ট সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়। এই সংস্করণে পুস্তকের আরম্ভে "জীবনবেদ" প্রার্থনাটি এবং "জীবনগ্রন্থ" শীর্ষক সেবকের নিবেদনের উপদেশটি দেওয়া হয়। পঞ্চম সংস্করণ ৭৮নং অপার সার্কিউলার রোডস্থ বিধান প্রেসে আর. এস. ভট্টাচার্য দ্বারা মুদ্রিত ও ব্রাহ্মট্রাক্ট সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়। এই সংস্করণে "অনৃতখণ্ডন" শীর্ষক অধ্যায়টি "ধর্মতত্ত্ব" হইতে লইয়া সংযুক্ত করা হয় এবং প্রথমদিকে "জীবনগ্রন্থ" উপদেশটি তুলিয়া দিয়া, "জীবনবেদ" প্রার্থনা সহ একটি ভূমিকা দেওয়া হয়। ষষ্ঠ সংস্করণ ১৮৪৮ শক—১৯২৬ খৃঃ ৩নং রমানাথ মজুমদার ষ্ট্রীটস্থ নববিধান প্রেসে বি. এন. মুখার্জি দ্বারা মুদ্রিত ও ব্রাহ্মট্রাক্ট সোসাইটী কর্তৃক প্রকাশিত হয়। সপ্তম

সংস্করণ ১৮৫৬ শক—১৯৩৪ খৃঃ ৩নং রমানাথ মজুমদার স্ট্রীটস্থ নববিধান প্রেসে শ্রীপরিতোষ ঘোষ দ্বারা মুদ্রিত ও ৮৯নং মেছুয়াবাজার স্ট্রীট হইতে নববিধান পাব্লিকেশন্ কমিটি কর্তৃক প্রকাশিত হয়। অষ্টম সংস্করণ ১৮৭৬ শক—১৯৫৪ খৃঃ নববিধান পাবলিকেশান কমিটির পক্ষে স্বর্গগত সতীকুমার চট্টোপাধ্যায় মহাশয় কর্তৃক প্রকাশিত হয়। দেখা যায়, জীবনবেদ বর্ণনার প্রথমেই আচার্যদেব "জীবনগ্রন্থ" উপদেশটির উল্লেখ করিয়াছেন। এই উপদেশটিতেই জীবনবেদ বিবৃতির প্রেরণার প্রকৃত উৎসের সন্ধান রহিয়াছে। সেইজন্য অবতরণিকা স্বরূপ "জীবনগ্রন্থ" উপদেশ ও "জীবনবেদ" প্রার্থনাটি অষ্টম সংস্করণে যুক্ত করা হয়; বহুকাল লোকচক্ষুর অন্তরালে থাকিবার পর বর্তমান সংস্করণটি নববিধান পাব্লিকেশান কমিটি ও ব্রাহ্মসমাজ অফ্ ইণ্ডিয়ার যৌথ পৃষ্ঠপোষকতায় পুনরায় জনসম্মুখে উপস্থিত করা হইল। নূতন সংস্করণে অধ্যাপক শ্রীসুরথ চক্রবর্তীর লেখা ভূমিকা সংযোজিত হইল। এই ভূমিকাটি "জীবনবেদ" পাঠে অত্যন্ত সহায়ক হইবে বলিয়া আশাকরা যায়। ইহা ছাড়া ব্রাহ্মসমাজ অফ্ ইণ্ডিয়ার সম্পাদক শ্রীঅনিলকুমার মৈত্রেয় লেখা "ব্রাহ্মসমাজ-ইউনিটেরিয়ানবাদ-কেশবচন্দ্র" পরিশিষ্টে সংযুক্ত হইল।

"জীবনবেদ" জীবন তত্ত্ববিষয়ে একটি অপূর্ব গ্রন্থ। আচার্যদেব বলিয়াছেন—'মানুষের জীবনই প্রকৃত ধর্ম পুস্তক।' যে জীবনে জীবন্তসত্য প্রকাশিত হয় সেই জীবন ঈশ্বরস্পর্শে হয় ধন্য ও পবিত্র। ভক্তের জীবনে ঈশ্বরের প্রেমলীলা কেমন সুকৌশলে সংঘটিত হয় তাহারই বর্ণনা পাওয়া যায় এই পুস্তকটিতে। ভাব ও ভাষার দিক হইতে এই পুস্তক কেবল বঙ্গ সাহিত্যের শ্রেষ্ঠ সম্পদই নয়। এই পুস্তক পাঠের সঙ্গে সঙ্গে মনের অগোচরে অন্তর্জীবনের পরিবর্তন ঘটিতে থাকে। পৃথিবীর প্রায় সব ভাষাতেই—হিন্দি (দুটি), উর্দু, সংস্কৃত, তেলেগু, উড়িয়া, মারাঠি, ইংরাজি (চারটি) ও ফরাসী ভাষায় পুস্তকটি অনুবাদিত হইয়াছে। ইহা হইতে সহজেই বুঝা যায় পুস্তকটির সমাদর কতখানি।

# অবতরণিকা

## জীবনগ্রন্থ

( সেবকের নিবেদন, ২১ নভেম্বর, ১৮৮০ খৃঃ, ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে বিবৃত )*

যখন নববিধান স্বর্গ হইতে অবতরণ করিলেন, তখন তিনি স্বর্গীয় পিতার নিকটে জিজ্ঞাসা করিলেন, আমি পৃথিবীতে গিয়া কি শিক্ষা দিব, শিক্ষার মূল গ্রন্থ কি, এ বিষয়ে আমাকে উপদেশ দিন। ভগবান্ বলিলেন, "নববিধান, তোমার বিশেষ কোনো পুস্তক অবলম্বন করিতে হইবে না। লোকের চরিত্র পুণ্য প্রেমে গঠন করিয়া, জীবনগ্রন্থ হইতে ঘটনাশ্লোক উদ্ধৃত করিয়া ব্যাখ্যা করিবে এবং তদ্দ্বারা জগতে জ্ঞানালোক বিস্তার করিবে। জীবন হইতে জীবন জন্মিবে তুমি দৃষ্টান্তের প্রমাণে সত্য প্রচার করিবে। তুমি পৃথিবীতে গিয়া মৃত পুস্তকের পরিবর্তে জীবন্ত গ্রন্থ প্রচার করো, এই তোমার প্রতি অনুজ্ঞা।" নববিধান এই উপদেশ মস্তকে ধারণ করিয়া পৃথিবীতে অবতীর্ণ হইলেন। পৃথিবীতে আসিয়া আজ্ঞা প্রচার করিলেন, কোনো বিশেষ পুস্তকের আধিপত্য থাকিবে না, বাইবেল কোরাণ, বেদ পুরাণ সকলের উপরে ভক্তজীবনরূপ ধর্মপুস্তক সমাদৃত হইবে, সর্বত্র ঐ গ্রন্থ পূজিত হইবে ; উহা পৃথিবীকে হরিপ্রেমলীলা জীবন্ত আকারে প্রদর্শন করিয়া ধর্মশিক্ষা দিবে।

মনুষ্যের নিকটে জীবনের তত আদর নাই, যত গ্রন্থের। পৃথিবীতে গ্রন্থপূজা অত্যন্ত প্রবল। গ্রন্থের পরাক্রম ও মহিমা বলিয়া শেষ করা যায় না, কিন্তু গ্রন্থের গৌরব জীবন থাকিতে হয় না। জীবন অবসান হইলে গ্রন্থের আদর। যতদিন ভক্তজীবনে হরি জীবন্ত ধর্ম দেখান, ততদিন উহাই ঈশ্বররচিত বাইবেল কোরাণ বলিয়া আদৃত হইবে। মনে করিয়া দেখ, পুরাণাদি শাস্ত্রের প্রতি লোকের এত শ্রদ্ধা কেন ? উহাতে ভক্তজীবন লেখা আছে বলিয়া। পুরাণের গৌরব এইজন্য যে, এক সময়ে ভক্তেরা স্বীয় স্বীয় জীবনে যাহা দেখিয়াছিলেন, তাহাই উহার ভিতরে সন্নিবিষ্ট হইয়াছে। ভক্তজীবনের ঘটনা লিপিবদ্ধ

---

* জীবনবেদের সূচনায় আচার্যদেব এই উপদেশটির কথা উল্লেখ করিয়াছেন।

হইলেই তাহা পুরাণ হইল। যখন ঘটনা ঘটে, যখন লোকে উহা চক্ষে দেখে, তখন উহা গ্রন্থবদ্ধ হয় না। তখন লোকে পড়ে না, দেখে। ঘটনাস্রোত ক্রমে ক্রমে বন্ধ হইল, ইতিহাস কালক্রমে নিস্তব্ধ হইল, অভিনয় শেষ হইল, রঙ্গভূমি হইতে অভিনেতৃগণ ফিরিয়া গেলেন। জীবনচরিত ইতিহাসে পরিণত হইল, তখন পুরাণের আরম্ভ হইল। গ্রন্থ জীবনের স্থান গ্রহণ করিল, মানুষের চরিত্র শাস্ত্রে পর্যবসিত হইল। প্রত্যক্ষ ঘটনা শ্রুতি স্মৃতি হইল। পূর্বে যাহা চক্ষু দেখিল, এখন তাহা কলম লিখিল, বুদ্ধি বুঝিল।

যাহা হউক, মূলশাস্ত্র জীবন, নববিধান এই গূঢ় কথা প্রকাশ করিলেন। এখন গ্রন্থের সময় নহে, জীবনের সময়, জীবন্ত দৃষ্টান্ত প্রদর্শনের সময়। বর্তমান বিধানে এই শুভ সংবাদ প্রচার হইল যে, বেদ পুরাণ অপেক্ষা ভক্তজীবন বড়ো, উপদেশ অপেক্ষা চরিত্র বহুমূল্য। এখন যে পুস্তক চাই না, তাহা নহে। পূর্বেও যেমন, এখনো তেমনি পুস্তকের প্রয়োজন। ধর্মগ্রন্থ না হইলে পৃথিবীতে ধর্ম প্রচার হয় না। মূলগ্রন্থ না থাকিলে কোথা হইতে শ্লোকের ব্যাখ্যা হইবে, কি অবলম্বন করিয়া আচার্য বেদী হইতে উপদেশ দিবেন? মূলগ্রন্থ থাকিলে তবে তাহার টীকা হয়, তাহার ব্যাখ্যা হয় এবং সত্য প্রমাণিত ও বিস্তৃত হয়। ভ্রান্তের ভ্রম, অবিশ্বাসীর সংশয় ও পাপীর পাপ মোচনের জন্য গ্রন্থ চাই। নববিধান এক নূতন অভ্রান্ত ঋগ্বেদ পৃথিবীতে আবিষ্কার করিলেন। হে নববিধান, লোকে বলে, তোমার গুরু নাই, গ্রন্থ বেদ নাই, বেদান্ত নাই, ঈশ্বররচিত কোনো ধর্মশাস্ত্র নাই; তবে তুমি কিরূপে লোকসমাজে জ্ঞান বিতরণ করিবে? কী দেখাইয়া জীব উদ্ধার করিবে? হে ভক্তগণ, তোমারা এ প্রশ্নের উত্তর দাও, লোকের আপত্তি ও উপহাস খণ্ডন কর। জীবন্ত দৃষ্টান্ত লোকের চক্ষের সম্মুখে ধারণ করিতে হইবে, জীবনরূপ বেদ বেদান্ত প্রস্তুত করিয়া মানুষের হাতে দিতে হইবে। তোমাদের এক এক জনের জীবন পুস্তকরূপে লোকের নিকট উপস্থিত করিতে হইবে। আমাদের প্রত্যেকের জীবন ঋগ্বেদ, আমাদের জীবনই শ্রেষ্ঠ পুরাণ। কেন না আমাদের জীবনে দয়াময় হরি আপন প্রেমের লীলা দেখাইয়াছেন এবং আমাদিগকে তাহার সাক্ষি করিয়াছেন। এ ধর্মে অন্য সাক্ষি নাই, ঈশ্বর আমাদের জীবনকে সাক্ষি নিয়োগ করিয়াছেন। সময় হইয়াছে, হে ভক্তগণ তোমরা আপন আপন জীবনপুস্তক প্রস্তুত করো এবং মুদ্রাঙ্কিত করিয়া সর্বসাধারণের গোচর

করো। পৃথিবী এই সকল কথায় ক্রোধে প্রজ্বলিত হইয়া বলিতেছে, কি নববিধান অভ্রান্ত বেদ আনয়ন করিবে! হিন্দুধর্ম কি ম্লান হইয়াছে? ঋক যজু সাম অথর্ববেদ পুরাণ এই সমুদয়কে অতিক্রম করিয়া শাস্ত্রশূন্য ব্রাহ্মধর্ম জয়ী হইবে? ঋগ্বেদ অপেক্ষা কি নববিধান বড়ো হইবে? দেখ, নববিধানকে সকলে উপহাস করিতেছে।

হে ভক্তগণ, তোমরা ইহার মর্যাদা রক্ষা করো, তোমারা ইহার মুখ উজ্জ্বল করো, ঈশ্বরবাণীর যথার্থতা সপ্রমাণ করো। কোনো পুস্তকের উপরে নির্ভর করিও না। এই নববিধানের জীবনপুস্তকের প্রাধান্য সর্বত্র প্রচার করো। ভক্তজীবন উনবিংশ শতাব্দীর ধর্মগ্রন্থ হইবে। অদ্য ব্রহ্মমন্দিরে এই ভবিষ্যদ্বাণী শ্রবণ করো, শত শত বৎসর পরে তোমাদিগের জীবন ব্রহ্মপুরাণ ও ব্রহ্মবেদ বলিয়া গৃহীত ও আদৃত হইবে। যে বিধানের কোনো প্রকার পুস্তক নাই, লোকে তাহাতেও পুস্তক অন্বেষণ করিবে। আমরা পুস্তক মানি না, তথাপি পৃথিবীর লোক আমাদিগের নিকট শাস্ত্র চাহিবে। অতএব, হে ব্রহ্মোপাসকগণ, তোমরা ত্বরায় জীবন গঠন করো। এখন গদ্যে পদ্যে গ্রন্থ রচনা করো, যেন তোমাদিগের জীবন পড়িয়া লোকে জীবন্ত ভগবানের মহিমা দেখিতে পায়। যদি আজ কাল কোথাও ভগবান্ পাপীর একটি প্রার্থনা পূর্ণ করিয়া থাকেন, সহস্র লিখিত পুস্তক অপেক্ষা ঐ জীবন্ত ঘটনাটি মানুষের মনকে আকর্ষণ করিবে। প্রাচীনকালে কোথায় ভগবান্ কি লীলা দেখাইয়াছেন, সে পুরাণ লইয়া এখন কি হইবে? এখন নূতন কথা, নূতন ব্যাপারের প্রয়োজন। আঠার শত বৎসর পূর্বে অমুক সাধু অমুক স্থানে অমুক পাহাড়ে ঈশ্বরকর্তৃক দীক্ষিত ও আদিষ্ট হইয়া শিষ্যগণকে শিক্ষা দিয়াছেন এবং সত্য প্রচার করিয়াছেন, ইহা শুনিয়া বিশেষ কি লাভ হইবে? আজ নিজের ঘরে নিজের কর্ণে শুনিতেছি ভগবান্ এই কথা বলিলেন, নিজ চক্ষে দেখিতেছি তিনি এই কর্ম করিলেন। আজ অমুকের ঘরে লক্ষ্মী হইয়া সমুদয় সংসারের কাজ ঈশ্বর আপনি নির্বাহ করিলেন, আপনি অন্ন পরিবেশন করিলেন, আপনি অন্ন দিয়া ক্ষুধা নিবারণ করিলেন। আজ অমুক ঘোরতর বিপদে নিপতিত হইয়াছিল, ভগবান্ তাহার সমুদয় ভার নিজ মস্তকে গ্রহণ করিলেন, তাহার সমুদয় বিপদ ভঞ্জন করিয়া শান্তি প্রদান করিলেন। এ সকল নূতন কথা প্রকাশ হওয়া চাই। চক্ষে যাহা দেখা হইল, লোকসমক্ষে বলা চাই। এইরূপে ঈশ্বর প্রমাণিত হইবেন, এইরূপ ব্রাহ্মধর্মের মুখ উজ্জ্বল হইবে।

যদি পুস্তক চাই স্বীকার করিলে, তবে প্রত্যেকে পুস্তক হইতে চেষ্টা করো। আমি বর্ত্তমান শতাব্দীতে পৃথিবীর একটি ধর্ম্মপুস্তক হইব, আমার চরিত্রে ক্ষমা সহিষ্ণুতা বিনয় নিরহংকারের দৃষ্টান্ত দেখাইব, আমার জীবনসম্বন্ধে ভবিষ্যতে কত লোক সুমধুর স্বরে গান করিবে। আমাদিগের জীবনে গদ্যে পদ্যে লিখিত প্রত্যাদেশ দেখাইতে হইবে। আমরা কত দূর নিরহংকারী বিনয়ী হইতে পারি, ঘোর বিপদে নিপতিত হইয়া ব্রহ্মের উপর একান্ত নির্ভর করিতে পারি, ইহার দৃষ্টান্ত জীবনপুস্তকে বিবৃত করিতে হইবে। ব্রহ্মের আদেশ ঘোষণা করিবার জন্য অনেক গ্রন্থ, অনেক পুস্তকের প্রয়োজন। বর্ত্তমান সময়ে নানাপুস্তক, নানা পত্রিকা প্রচারের জন্য উদ্যোগ হইতেছে, তৎসংক্রান্ত আমার একটি প্রস্তাব আছে। পুস্তক-প্রচারের সঙ্গে সঙ্গে ভক্তজীবন প্রচার করিলে একটি বিশেষ অভাব মোচন হইবে। নববিধানের মূলগ্রন্থ নাই, লোকের এই কুসংস্কার আছে, তাহা আর থাকিবে না। লোকে যখন বলিবে, তোমাদিগের বেদ নাই, সর্ব্বাগ্রে জীবনরূপ মূলগ্রন্থ যেন তাহাদিগের হস্তে প্রদত্ত হয়। তোমরা সকলে জীবনের বৃত্তান্ত সকল লিখিয়া সাধারণের এই অভাব মোচন করো। ছোটো ছোটো পুস্তক প্রচার করিতে তোমরা প্রবৃত্ত হইয়াছ, তাহার সঙ্গে সঙ্গে ক্ষুদ্র ক্ষুদ্র জীবনবৃত্তান্ত প্রচারিত হউক। ব্রহ্মধামে যে মুদ্রাযন্ত্র আছে, তাহাতে আপন জীবনগ্রন্থ মুদ্রিত করো। যে কয়খানি হয়, বিশুদ্ধ ভাষায় জীবনগ্রন্থ রচনা করিয়া, ঈশ্বরের যন্ত্রে ছাপাইয়া বিজ্ঞাপন দেওয়া হউক, সকলে জানুক যে, জীবন্ত ধর্ম্মশাস্ত্রের অভাব নাই। ক্ষমার তত্ত্ব, নীতির তত্ত্ব, উপাসনার তত্ত্ব, যোগের তত্ত্ব, ভক্তির তত্ত্ব, বিশ্বাসের তত্ত্ব, এই সকল তত্ত্বের এক একখানি গ্রন্থ বর্ত্তমান কালের বেদ পুরাণ নামে প্রচারিত হউক। এই সকল পাঠ করিয়া সকলের বিশ্বাস বৃদ্ধি হউক, সকলের পাপ তাপ নিবারণ হউক।

মনুষ্যের জীবনই প্রকৃত ধর্ম্মপুস্তক, এই মত বুঝাইয়া দিয়া সকলের ভ্রান্তি দূর করা হউক। ঈশ্বরনিষ্ঠ জীবন জীবন্ত সত্য প্রকাশ করে, ইহা প্রচার করিয়া সকলে নববিধানকে সাহায্য করুন। জীবনপুস্তকে মানুষের বুদ্ধিরচিত প্রবন্ধ লেখা নাই, কিন্তু কেবল হরির আশ্চর্য্য প্রেমলীলা। উহাতে মানুষকে উদ্ধার করিবার জন্য ভগবান্ যে সকল অলৌকিক ঘটনা সংঘটন করেন, তৎসমুদয় প্রাঞ্জল ভাষায় বর্ণিত ও উজ্জ্বল অক্ষরে মুদ্রিত হইয়াছে। উহা পাঠ করিলে

অবিশ্বাসী বিশ্বাসী হয়, নাস্তিক আস্তিক হয়, অভক্ত প্রেমিক হয়, এবং অসাধু সাধু হয়। এমন গ্রন্থ কি তোমাদের কাহারো নিকটে নাই? অবশ্য আছে। গুপ্ত জীবনরহস্য বাহির করো, লুক্কায়িত বেদ বেদান্ত প্রকাশ করো। ভক্তজীবন-পুস্তকে প্রথমে যে উৎসর্গপত্র আছে, তাহাতে লিখিত আছে, ঐ গ্রন্থ ব্রহ্ম-পাদপদ্মে উপহারস্বরূপ প্রদত্ত হইল। এমন উপহার, জীবনদান, তিনি কি গ্রহণ না করিয়া থাকিতে পারেন? যে ব্যক্তির জীবনপুস্তকে ভক্তি শ্রদ্ধা বিনয় উৎসাহ যোগ জীবন্তভাবে প্রদীপ্ত রহিয়াছে, যে ব্যক্তির জীবন কেবল ঈশ্বরের প্রেমকীর্তি প্রকাশ করিতেছে, তাহারই জীবন উপহার গ্রহণে পরমেশ্বর সদা উৎসুক। সেই ভক্তজীবন অমূল্য ধন, উহা দ্বারা পৃথিবীর অশেষ কল্যাণ হয়।

ভক্তেরা যোগীরা আপন আপন জীবনে ঈশ্বরকে দেখিয়া যে সকল কথা বলেন, তাহা সত্যের সাক্ষি এবং এজন্য ব্রহ্মের অত্যন্ত আদরণীয়। এই গ্রন্থ উৎকৃষ্ট লাল কালিতে মুদ্রিত। কালো অক্ষরে ইহা ছাপা হয় না, কিন্তু ভক্তের শোণিতে ঈশ্বরের কথা মুদ্রিত হইয়া থাকে। জীবনের ঘটনা অন্য কালিতে লেখা হইতে পারে না। সামান্য কালিতে সামান্য কাগজে প্রত্যাদেশের কথা অংকিত হইতে পারে না। হৃদয়ের জীবন্ত তেজস্বী রক্ত ভিন্ন তেজস্বী হরিতত্ত্ব লেখা যায় না। ঈশ্বরের নাম ও তাঁহার শাস্ত্র লিখিবার একমাত্র কালি জীবের রক্ত। তোমাদের জীবনের চারি বেদ রক্ত দিয়া লেখ, তবে তো উহা জীবন্ত ও জীবনপ্রদ শাস্ত্র হইবে। নির্মল রক্ত দিয়া যত সুখ সম্পদ, জ্ঞান ধর্ম, আমরা ঈশ্বরের নিকট লাভ করিয়াছি, তাহা প্রকাশ করিতে হইবে, রক্ত দিয়া সত্য প্রমাণ করিতে হইবে, রক্ত দিয়া ভগবানের মহিমা মহীয়ান্ করিতে হইবে। আপনার রক্ত দিয়া যাহা লিখিবে, লোকের নিকটে তাহাই চিরাদৃত হইবে।

ভক্তরক্তে ঈশ্বর পৃথিবীর পাপ ধৌত করেন। কেবল মুখের কথায় জগতে সত্য সপ্রমাণ হয় না; রসনা সত্যের সাক্ষি হইতে পারে না। যে রক্ত দেয় না, সে কেবল বক্তৃতা করিয়া ধর্মপ্রচার করিতে পারে না। যদি পৃথিবীর উদ্ধারের পথ প্রমুক্ত করিতে চাও, সতেজ রক্তে জীবন্ত ধর্ম কথা লিখিয়া প্রচার করো। জীবনের সমুদয় ঘটনাগ্রন্থ রক্তবর্ণ অক্ষরে লিখিবে। বুদ্ধির কালো কালিতে আপনার মত একটিও লিখিবে না, কেবল ব্রহ্মের শ্রীমুখের বাণী শোণিতাক্ষরে লিখিবে। একটি একটি ঘটনা একটি একটি শ্লোক পাঠ মাত্র শরীর রোমাঞ্চিত হইবে, নূতন জীবনের সঞ্চার হইবে, লেখক এবং পাঠক

উভয়েই কৃতার্থ হইবে। সহস্র গ্রন্থ পাঠ করিলেও ঐ একটি শ্লোকের তুলনা হয় না। ঈশ্বর ভক্তের হস্ত ধারণ করিয়া বর্তমান শতাব্দীতে কবে কি করিয়াছেন, এই সকল পুস্তকে দেখিবামাত্র সকলে বুঝিতে পারিবে। ঈশ্বর কেমন জীবন্ত জলন্ত ভাবে অবিশ্বাস নিবারণ করিতেছেন, ব্রহ্ম কাহার জীবনে কবে কি করিলেন, সমস্ত তাহাতে লেখা আছে। ঈশ্বর বিনা কিছুই হয় না, ইহা সকলে বিলক্ষণ জানিবে। আচার্যেরা ব্রহ্মমন্দিরে এই সকল পুস্তক হইতে ঘটনাশ্লোক উদ্ধৃত করিয়া ব্যাখ্যা করিবেন, তচ্ছ্রবণে উপাসকমণ্ডলীর রোমহর্ষণ হইবে।

শুষ্ক নির্জীব বেদ বেদান্ত অপেক্ষা জীবনশাস্ত্র অধিক ফলপ্রদ হইবে। এ সকল আবার হৃদয়রঞ্জন। ইহা সচিত্র সকলে সচিত্র পুস্তক দেখিতে উৎসুক। ভক্তের জীবনে যে কেবল ঘটনা ও প্রেমতত্ত্ব বর্ণিত হইয়াছে, তাহা নহে, স্থানে স্থানে উৎকৃষ্ট চিত্র সকল সন্নিবেশিত হইয়াছে। ব্রহ্মের ভূমা আকাশমূর্তি কিরূপ, যদি আঁকিয়া দিতে পারো এবং তাহার সঙ্গে সঙ্গে টীকা ব্যাখ্যান সংযুক্ত করো, তাহা হইলে জগতের নিকটে উহার অত্যন্ত আকর্ষণ হইবে। গৃহলক্ষ্মীর মূর্তি, যোগেশ্বরের মূর্তি, স্বর্গীয় ভক্তগণের মূর্তি, পৃথিবীতে বৃক্ষতলে ভক্ত যোগী নিস্তব্ধ ভাবে ধ্যানে মগ্ন হইয়া রহিয়াছেন, এ সকল মূর্তি চিত্রিত করিতে হইবে। দশজন ভক্ত একত্র মিলিত হইয়া ব্রহ্মপূজা করিলেন, এক সময়ে ব্রহ্মাগ্নি প্রজ্বলিত হইয়া সকলের নিকট প্রদীপ্ত হইল, ইহার ছবি অংকিত করিতে হইবে। সকলে আপন আপন জীবন-পুস্তক দেখ, উহাতে বিচিত্র চিত্র দেখিয়া মোহিত হইবে।

নববিধানের গ্রন্থ দৃষ্টান্তের গ্রন্থ। উহাতে তত্ত্ব-কথা আছে, আবার ছবির দ্বারা উহা প্রমাণিত। উহাতে জীবন্ত বিধান বর্ণিত ও চিত্রিত, সুতরাং ঈশ্বরের লীলার খুব উজ্জ্বল সচিত্র বর্ণনা দেখিয়া, লোকে সহজে বুঝিবে এবং মুগ্ধ হইবে। ব্রহ্মভক্তগণ তোমরা এমন উৎকৃষ্ট গ্রন্থ পাইয়াছ, সকলের নিকট উহা প্রকাশ করো। তোমরা গোপনে যাহা দেখিয়াছ, যাহা শুনিয়াছ, নির্ভয়ে রাজপথে দাঁড়াইয়া লোকের নিকটে তাহা প্রকাশ করিয়া বলো। উপাসনার ঘরে যাহা দেখিয়াছ, শুনিয়াছ, ছাদের উপরে উঠিয়া তাহা ঘোষণা করো। কুড়ি বৎসর অন্তরে অন্তরে যাহা চাপিয়া রাখিয়াছ, তাহা আর চাপিয়া রাখিবার সময় নাই। নববিধান উদিত হইয়াছেন, এখন আর তোমরা নিশ্চিন্ত থাকিতে

পারো না। ব্রহ্ম যাহার সম্বন্ধে যাহা করিয়াছেন, সকল প্রকাশ করিয়া বলো। কে কে পুস্তক লিখিবেন, একেবারে স্থির করিয়া ফেলুন। হরিকথামৃত লিখিয়া, হরির দয়া প্রকাশ করিয়া, গ্রন্থখানি রচনা করিতে হইবে এবং তাহাতে ছবি আঁকিয়া দিয়া, আরো মনোহর করিয়া প্রকাশ করিতে হইবে। সমুদয় বই প্রকাশ হইলে, সমুদয় ছবি তাহাতে আঁকিয়া দিলে সকলে আদরের সহিত উহা গ্রহণ করিবে।

## জীবনবেদ

( আচার্যের প্রার্থনা, ২২ জুন, ১৮৮২ খৃঃ, দার্জিলিঙে বিবৃত )

হে প্রাণেশ্বর, হে দয়াময়, শাস্ত্র বলিয়া চারি দিকে খুঁজিয়া বেড়াই, কিন্তু শাস্ত্র আপনি। অনেক বেদ লিখিয়াছ তুমি, হে অনন্ত বেদব্যাস, কিন্তু জীবনবেদ তুমি যেমন লিখিয়াছ, এমন শাস্ত্র আর কৈ? যত পড়ি, তত জ্ঞানী হই; যত বুঝি, তত মোহিত হই। হে গুরু, জীবন-পুস্তকে যে সমুদয় তত্ত্ব পড়াইলে, বুঝাইলে, সে সমুদয় অতি আশ্চর্য তত্ত্ব। দয়াময় এ বই কিন্তু তুমি লিখিয়াছ, তাহাতে ভুল নাই। আমার জীবন পুস্তক তুমিই লিখিয়াছ। পদ্যগুলি কি সুমিষ্ট, কি ভাবে পূর্ণ! গদ্যগুলি কী নীতিপূর্ণ, কি গম্ভীর! পরমেশ্বর, এই এক এক গ্রন্থ তোমার এক এক লীলা! তোমার জ্ঞান, প্রেম, বাৎসল্য, পুণ্য এক এক খণ্ডে প্রকাশ পাইতেছে। তুমি নিজ হস্তে কলম ধরিয়া লিখিতেছ। এ পুস্তকের শিষ্য চাই, পাঠক চাই। গুরু তুমি, লেখক তুমি। পাঠক চাই। যদি এই গ্রন্থ শিষ্য হইয়া পড়ি, কত জ্ঞান, পুণ্য লাভ হয়। দয়াময়, আমিও পড়ি, সকলেও পড়ুন। এই জীবন-গ্রন্থ তুমি দয়া করিয়া বুঝাইয়া দাও। এই নববিধান-গ্রন্থে তোমার ভক্তদের জীবন লিখিয়াছ। এ গ্রন্থ কেন আমরা ভালো করিয়া পড়ি না? যেমন লেখা, তেমনই ভাব, তেমনই ভাষা, তেমনই ভাবার্থ। পরমেশ্বর, জীবন-পুস্তক বড়ো বহুমূল্য। এই বহুমূল্য পুস্তকখানি মানুষ যদি আপনি বুঝিতে যায়, অনর্থ ঘটে। তুমি লিখিয়াছ, তুমিই বুঝাইতে পারো; আর কেহ পারে না। এই সকল ভাবের কথা জীবনে লিখিয়াছ; অনেক অনেক গভীর উচ্চ উচ্চ কথা লিখিয়াছ, পৃথিবী পড়ে না বলিয়া দুঃখ হয়। মা, তুমি বইখানি খুলিয়া পৃথিবীর কাছে দাও। গুপ্ত জীবনের রহস্যগুলি লোককে পড়াও। পৃথিবী পড়ুক, শিখুক। এই সকল

নরনারীর জীবন-গ্রন্থে যে সকল তত্ত্ব লিখিয়াছ, তাহা বহুমূল্য, তাহা সকলের নিকট আদরের হউক। হে প্রেমস্বরূপ, আত্মতত্ত্ব শিখাও। এ পুরাণ ছাড়া নূতন-পুরাণ, সাক্ষাৎ ঈশ্বরের হাতের লেখা বাইবেল গ্রন্থ। এ কেবল সামান্ত মনুষ্য-জীবন; কিন্তু হরি হে, সামান্ত মনুষ্য-জীবনেই কি লেখা লিখিয়াছ! দয়াময়, জীবন-পুস্তক পাঠ করিলে যে ফল হয়, তাহা ইহ-পরকালে সম্ভোগ করিতে দাও। ইহা ভবিষ্যতে হাজার হাজার লোকে পাঠ করিবে, জ্ঞান পাইবে এবং সেই জ্ঞানে শান্তিরস পাইবে। হরি হে, ইহার অক্ষরগুলি দেবাক্ষর, পদ্মাক্ষর। মা, তোমার সকলই ভালো। এ পাপীর জীবন লিখিলে মুক্তার অক্ষরে? সরস্বতী, কোটি কোটি প্রণাম করি তোমাকে! জীবন-পুস্তক আমার নিকট পূজিত হউক; ভাই বন্ধুদের নিকট আদরের হউক। হে মঙ্গলময়, হে কৃপাময়, তুমি কৃপা করিয়া এই আশীর্বাদ করো, আমরা যেন এই জীবন-পুস্তকের সমাদর করি, এবং ইহার সত্য সকল সাধন করিয়া শুদ্ধ এবং সুখী হই। মা, তুমি কৃপা করিয়া এমন আশীর্বাদ করো। [ মো— ]

শান্তিঃ শান্তিঃ শান্তিঃ!

# সূচীপত্র



ব্রহ্মানন্দ কেশবচন্দ্র

## জীবনবেদ

অনেক দিন হইল, এই বেদী হইতে জীবন-পুস্তকের মহিমা বর্ণন করা হইয়াছে। সকল গ্রন্থ অপেক্ষা শ্রেষ্ঠ গ্রন্থ জীবন। বিশ্বাসীর জীবন, সাধকের জীবন সর্বশ্রেষ্ঠ। সকল বস্তু অপেক্ষা আদরণীয় আপনার জীবন। যদি ব্রহ্মাণ্ডপতি মনুষ্য-জীবনকে বেদ বেদান্ত অপেক্ষা শ্রেষ্ঠ করিয়া থাকেন, তবে বিশ্বাসী মাত্রেরই কর্তব্য জীবনের কথা ভক্তমণ্ডলীর মধ্যে বিবৃত করা। সেইজন্য পরম পিতার আদেশে এই বক্তার জীবনের কথা বলিতে প্রবৃত্ত হইলাম। সেই লোকেশ, গণেশ, পরেশ, মহেশ যিনি—তাঁহাকে স্মরণ করিয়া, তাঁহার শ্রীপাদপদ্মে বার বার প্রণাম করিয়া এই সুমিষ্ট মধুময় কার্যে প্রবৃত্ত হই।

# প্রার্থনা

আমার জীবনবেদের প্রথম কথা প্রার্থনা। যখন কেহ সহায়তা করে নাই, যখন কোনো ধর্মসমাজে সভ্যরূপে প্রবিষ্ট হই নাই, ধর্মগুলি বিচার করিয়া কোনো একটি ধর্ম গ্রহণ করি নাই, সাধু বা সাধক শ্রেণীতে যাই নাই— ধর্মজীবনের সেই উষাকালে 'প্রার্থনা করো, প্রার্থনা করো' এই ভাব, এই শব্দ হৃদয়ের ভিতরে উত্থিত হইল, ধর্ম কী, জানি না ও ধর্মসমাজ কোথায়, কেহ দেখায় নাই; গুরু কে, কেহ বলিয়া দেয় নাই; সংকট বিপদের পথে সঙ্গে লইতে কেহ অগ্রসর হয় নাই— জীবনের সেই সময়ে আলোকের প্রথমাভাস-স্বরূপ 'প্রার্থনা করো, প্রার্থনা ভিন্ন গতি নাই' এই শব্দ উচ্চারিত হইত। কেন, কিসের জন্য প্রার্থনা করিব তাহাও সম্যক্‌রূপে বুঝিতাম না, তর্ক করিবারও সময় হয় নাই। কেন প্রার্থনা করি, জিজ্ঞাসা করিবার লোকও ছিল না। কে প্রার্থনা করিতে বলিল, তাহাও কোনো লোককে জিজ্ঞাসা করিলাম না। ভ্রান্ত হইতে পারি— এ সন্দেহও হইল না। প্রার্থনা করিলাম। ভিত্তিস্থাপনের সময় কে অট্টালিকার সৌন্দর্য চিন্তা করে? কী রঙ দিব বারাণ্ডায়, তাহা কি মানুষ তখন ভাবে? তখন কেবল অটলভাবে ভিত্তিই স্থাপন করিতে হয়।

'প্রার্থনা করো, বাঁচিবে; চরিত্র ভালো হইবে; যাহা-কিছু অভাব, পাইবে'— এই কথাই জীবনের পূর্ব দিক হইতে পশ্চিমে, উত্তর দিক হইতে দক্ষিণে প্রবাহিত হইত। এই ভাবনারই ভাবুক হইয়াছিলাম; এই কর্মেরই কর্মী হইয়াছিলাম। প্রার্থনা গুরু, অসহায় জনের অপার সহায়। এই একজনকেই চিনিয়াছিলাম, একজনের সঙ্গেই আলাপ হইয়াছিল, আর কাহাকেও জানিতাম না। ধর্মবন্ধু কেহ ছিল না। আকাশের দিকে তাকাইতাম, কোনো বিধানের কথা শুনিতাম না, কোনো ধর্মতত্ত্ব বুঝিতাম না। গির্জায় যাইব কি মসজিদে যাইব, দেবালয়ে যাইব কি বৌদ্ধদিগের দলে যোগ দিব— তাহার কিছুই ভাবিতাম না। প্রথমেই বেদ বেদান্ত, কোরান পুরাণ

অপেক্ষা শ্রেষ্ঠ যে প্রার্থনা, তাহাই অবলম্বন করিলাম।

আমি বিশ্বাসী ; বিচার করি, আর বিশ্বাস করি। একবার বিশ্বাস করিলে আর টলি না। চক্ষু দ্বারা বিচার করিলাম। হইয়াছে কি ?—বিচারের জন্য এই প্রশ্ন জিজ্ঞাসা করিলাম। 'হইয়াছে— আরো চলো'— এই উত্তর পাইলাম। সকালে একটি, আর রাত্রিতে একটি, লিখিয়া প্রার্থনা সাধন করিতে লাগিলাম। ক্রমে উষা হইতে প্রাতঃকালে আসিলাম। ক্রমে বেলা হইতে লাগিল। চারি দিক আচ্ছন্ন ছিল অন্ধকারে, পরিষ্কৃত হইয়া পড়িল। পথ-ঘাট, বাড়ি-ঘর, সকল দেখা গেল। এই প্রার্থনা করিতে করিতে সিংহের বল, দুর্জয় বল, অসীম বল লাভ করিতে লাগিলাম। দেখি, আর সে শরীর নাই, সে ভাব নাই। কী কথার বল! কী প্রতিজ্ঞার বল! বলিলেই হয়, প্রতিজ্ঞা করিলেই হয়! পাপকে ঘুষি দেখাইতাম আর প্রার্থনা করিতাম। সন্দেহ, অবিশ্বাস, পাপ, প্রলোভনকে ভয়ানক সংকল্পের মূর্তি দেখাইতাম। প্রার্থনা করিব, বলিলেই সব ভয় পাইত।

যেমন আব্দার করিয়া বসিতাম ঠাকুরের পদতলে, কিছু লইতাম। কিছু পাইতে হইবে, কে দিবে ? কোথায় যাইতে হইবে ? কে পথ দেখাইবে ? পাপকে কে দূরীভূত করিবে ? সকল বিষয়েরই সহায় প্রার্থনা। তখন একমাত্র প্রার্থনা ধনই ছিল ; তাহারই উপর কেবল নির্ভর করিতাম। সুখের প্রত্যাশা করিতাম প্রার্থনার নিকট। সাহায্য পাইতে হইলে প্রার্থনার আশ্রয় লইতাম। 'সবে ধন নীলমণি' যেমন কথায় বলে, প্রার্থনা আমার তেমনই ছিল।

তোমাদের বন্ধু কেবল এই একটি পরম সহায় পাইয়াছিল। কী পুস্তক পড়িতে হইবে, কী আলোচনা করিতে হইবে, কার কাছে যাইতে হইবে— কিছুই জানিতাম না। সে অবস্থায় না ফেলিলে এত বিশ্বাস বোধ হয় প্রার্থনার উপর হইত না। কেহ কিছু বলিলে চক্ষু বন্ধ করিয়া বলিতাম— 'প্রার্থনা! কোথায় রহিলে? বিপদকালে কাছে এসো।' আমি বাংলা ভালো জানিতাম না যে, ভাষাবদ্ধ করিয়া

প্রার্থনা করি। ভাব রাখিতে পারিতাম না। জানালার ধারে বসিয়া চক্ষু খুলিয়া একটি কথা বলিতাম। তাহাতেই আনন্দ ভারি। এক মিনিটে মহামূল্য রত্ন লাভ। রত্ন পাইয়া কাকে দিব, কার কাছে গিয়া বলিব, তখনই এমনই করিয়া সময় গেল। এইজন্যই প্রার্থনাকে এত ভালোবাসি। তোমরা যেমন বন্ধু, প্রার্থনা আমার তদপেক্ষা বন্ধু। যদিও অদৃশ্য, তথাপি তাঁহাকে আমি বন্ধু বলিয়াই জানি। বোধ হয়, এখানকার সকল লোক অপেক্ষা আমি অধিক ঋণে প্রার্থনার কাছে আবদ্ধ আছি; কেননা, এমন সময় ছিল যখন আমার প্রার্থনা ব্যতীত আর কেহই ছিল না।

আমি জানিতাম, প্রার্থনা করিলেই শোনা যায়। আদেশের মতো এইরূপ প্রথম হইতেই হৃদয়ে নিহিত আছে। কী ধর্ম লইব, প্রার্থনা তাহার উত্তর দিতেন। আফিসের কাজ ছাড়িব কি, ধর্ম-প্রচারক হইব কি, প্রার্থনাই তাহা বলিয়া দিতেন। স্ত্রীর সহিত কিরূপ সম্পর্ক রাখিব, প্রার্থনাই তাহা নির্ধারণ করিতেন। টাকার সহিত কী সংস্রব, প্রার্থনাই তাহার ব্যবস্থা করিতেন। আদেশের মতো বড়ো তখন ভাবিতাম না। প্রার্থনা করিলে উত্তর পাওয়া যায়, দেখিতে চাহিলে দেখা যায়, শুনিতে চাহিলে শোনা যায়— এই জানিতাম। বুদ্ধি এমনই পরিষ্কার হইল প্রার্থনা করিয়া, যেন দশ বৎসর বিদ্যালয়ে ন্যায়শাস্ত্র, বিজ্ঞানশাস্ত্র, কঠোর শাস্ত্রসকল অধ্যয়ন করিয়া আসিলাম। আমাকে ঈশ্বর বলিতেন — 'তোর বইও নাই, কিছুই নাই, তুই কেবল প্রার্থনাই কর্।' প্রার্থনা করিয়া আদেশের জন্য প্রতীক্ষা করিতাম। কই, কাজ ছাড়িব কি না, বলিলে না? উহা কিরূপে হইবে, জানাইয়া দিলে না? কেবল এইরূপ করিতাম। ক্রমে ব্রাহ্মসমাজে যোগ দিলাম, সাধক হইলাম, প্রচারক হইলাম, উপদেশ দিতে আরম্ভ করিলাম— সব হইল। প্রার্থনা মানি বলিয়াই, জীবন যাহা, তাহা। প্রার্থনা মানি বলিয়াই বন্ধুদিগের অবস্থা মন্দ দেখিতেছি।

প্রার্থনা সম্বন্ধে প্রবঞ্চনা আমাদের মণ্ডলী হইতে দূর করা আবশ্যক। যে প্রার্থনা করিয়া আদেশের জন্য অপেক্ষা করে না —সে প্রবঞ্চক। যার উপরে ভিতরে সমান নয়, যে বহুভাষী হয়, মনটা সে সময় ঠিক রাখে না— সে প্রবঞ্চক। প্রার্থনার অবস্থা বড়ো কঠিন অবস্থা। যে বহুভাষার স্রোতে চলিয়া যায়— সে প্রবঞ্চক। সকালে প্রার্থনার সময় কী বলিয়াছে, বৈকালে মনে নাই; রবিবারে কী বলিয়াছে, মঙ্গলবারে জিজ্ঞাসা করিলে আর বলিতে পারে না— সে প্রবঞ্চক। ধন মানের জন্য, সংসারের জন্য, কিংবা চৌদ্দ আনা ধর্ম আর দুই আনা সংসারের জন্য, অথবা সাড়ে পনেরো আনা পারত্রিক সদ্‌গতি আর আধ আনা সংসারের জন্য যে কামনা করে প্রার্থনা সম্বন্ধে সে প্রবঞ্চক। পরীক্ষাতে শিখিয়াছি— একটি পয়সা সংসারের জন্য যে চাহিবে, তার সমস্ত প্রার্থনা বিফল হইবে; এইজন্য প্রার্থনা বিমল রাখিবে। শেষে ইহলোক, পরলোক, সমস্ত পৃথিবীর অধিকারী হইবে।

এক, দুই, তিন, চার, ঠিক দিয়া তেরিজ কষিয়া যেমন অভ্রান্তরূপে কী হইল বলা যায়— প্রার্থনার সত্যও তেমনি করিয়া বোঝানো যায়। এই আমার ছিল না, আমি পাইয়াছি; আমি এই এখানে ছিলাম না, আসিয়াছি। এইজন্য বার বার বলি বন্ধুদিগকে, যার বাড়িতে রোগ. বিপদ, কি টাকাকড়ির জন্য কষ্ট হইতেছে, তার প্রার্থনার বড়ো ভালো অবস্থা। বিপদের সময় প্রার্থনা খুব হয়। যখন যার অবস্থা পীড়া দেয়, তখন হাসিতে হাসিতে সে যদি বলে— 'আমার কিসের দুঃখ? আমাকে ইহার মধ্যে বৈরাগ্য শিক্ষা দাও; তাহা হইলে যাই বলিবে ভক্ত, অমনি তাহার ঐহিক পারত্রিক মঙ্গল হইবে। পারত্রিক মঙ্গলেরই কামনা করিবে, অথচ হইবে সকলই। যখন গৃহে বিবাদ, মত লইয়া কলহ, ঠাকুরের সন্তানগণ তখন কেবল প্রার্থনাই করিবে। আসিবে প্রার্থনা করিয়া, আর শান্তি স্থাপন হইবে। বন্ধুদিগকে এইজন্য কেবল প্রার্থনা করিতে বলি। বন্ধুরা

করেন না, তাই কষ্ট পান। এই জীবনের প্রথম কথা বর্ণন করিলাম। প্রার্থনা কী বস্তু, তাহা জানিয়া প্রার্থনার আদর করিলাম। সকলেই স্ত্রী-পুত্র অপেক্ষা প্রিয় জানিয়া, ধর্মগ্রন্থ জানিয়া, ধর্ম ও সংসারের সম্বন্ধে সারবস্তু জানিয়া, এই প্রার্থনাকে যেন আদর করেন।

•

[ রবিবার, ৮ শ্রাবণ, ১৮০৪ শক ; ২৩ জুলাই ১৮৮২ খৃস্টাব্দে ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে বিবৃত। ]

ভক্তমণ্ডলী জিজ্ঞাসা করিলেন, তার পরের কথা কী? প্রথম প্রার্থনা। জীবন-গ্রন্থের দ্বিতীয় কথা কী? ভক্তবৃন্দ শ্রবণ করো। দ্বিতীয় কথাও গুরুতর কথা। এ বিষয়েও আমার সঙ্গে অপরের অনেক অনৈক্য দেখিবে। পাপবোধ আমার অনেক প্রবল; অনেক জীবনে এত প্রবল নয়। পাপ কী, কী করিলে পাপ হয়— এ-সকল বিচার করিয়া আমার পাপবোধ হয় নাই। পাপ-দর্শনে পাপবোধ হইল; পলকের মধ্যে সহজে পাপ বোধ করিলাম। যে অবস্থার কথা বলা হইয়াছে, সে অবস্থায় আর কেহ গুরু হইয়া পাপ বোধ করাইয়া দেয় নাই; আপনার পাপের প্রবলতম সাক্ষী আপনিই হইলাম। 'আমি পাপী, আমি পাপী,' মন কেবল এইরূপই বলিত। প্রাতঃকালে নিদ্রা হইতে জাগিয়া হৃদয় যদি কোনো কথা বলিত, তাহা আর কিছুই নয়— কেবল বলিত, আমি পাপী। প্রাতঃকালে, পূর্বাহ্ণে, অপরাহ্ণে, অষ্টপ্রহরই— যতক্ষণ জাগ্রত থাকিতাম, ততক্ষণই পাপবোধ। চুরি, ডাকাতি, পরদ্রব্যহরণকে পৃথিবীর অভিধানে পাপ বলে। যিনি তোমাদের নিকট এখন কথা কহিতেছেন, ইঁহার অভিধানে পাপ গ্লানি, পাপ ব্যাধি, পাপ অসুস্থাবস্থা, পাপ দৌর্বল্য, পাপ পাপ করিবার সম্ভাবনা। আমি পাপকে পাপ বলিয়া নিশ্চিন্ত থাকি নাই, পাপের সম্ভাবনাকে ভয়ংকর দেখিয়াছি।

আভিধানিক অর্থ নিজে করি নাই; যখন বিবেকের আলো হৃদয়ে পড়িল— দেখি শতাধিক সহস্রাধিক ছোটো ছোটো বস্তু রহিয়াছে। স্থূল সূক্ষ্ম অনেক বস্তু আছে। জড়তা, দৌর্বল্য, আসক্তি কতই হৃদয়ের ভিতরে। আত্মার মধ্যে সব এমনই প্রচ্ছন্নভাবে ছিল যে, বিবেকের আলো না জ্বলিলে কিছুই দেখা যাইত না। এক-এক দিন যেমন মন্দিরে গ্যাসের আলো ধক্ ধক্ করিয়া জ্বলিয়া উঠে, বিবেকের আলো তেমনি করিয়া হৃদয়ে জ্বলিয়া উঠিল। দেখি—

কেবলই পাপ। শরীর যখন আছে, কাম-ক্রোধাদির মূলও আছে। এ কথা বলিতেছি বটে, কিন্তু সে মত মানি না, যে মতে পাপই মানুষের জন্ম নির্দেশ করে। পাপের সম্ভাবনায় জন্ম, ইহা মানি। শারীরিক প্রবৃত্তি যখন আছে, তখন পাপের মূল সেইখানে। আমি পাপ করিতে পারি ; কী করিতে পারি ? মিথ্যা কথা বলিতে পারি ; চুরি করিতে পারি। চুরি করিতে পারি ? সে কিরূপ ? যদি কাহারো ঐশ্বর্য দেখিয়া লইতে ইচ্ছা হইল, কি 'আমার হয়, তাহার না থাকে', এক মিনিটের জন্যও এরূপ ভাব আসিল— তবেই চুরি হইল। মিথ্যা কথা বলিতে পারি, কিরূপ ? যদি কখনো প্রাণের দায়ে পড়ি, নিশ্চয় যদি না হয়, হয়তো মিথ্যা বলিতে পারি। মিথ্যাও যদি না বলিতে পারি, হয়তো এমন কথা বলিতে পারি, যাহা স্পষ্ট মিথ্যা না হোক, শ্রোতার মনে মিথ্যা ভাব উৎপন্ন করিতে পারে। মিথ্যা বলিতে পারি, কিরূপ ? কথায় নয়, মনেতে। তবে কি আমি চোর ? হাতে নয়, হৃদয়েতে।

এইরূপ আমি যাহা আছি, তার চেয়ে যদি আপনাকে বড়ো মনে করি, তবেই অহংকার-পাপ হইল। তুমি লেখাপড়া কম জান, আমি জানি বেশি— এইরূপ মনে হইলেই পাপ। মনের ভিতর আপনাকে যদি অধিক ভালোবাসি, অন্যের প্রতি ভালোবাসা যদি কম হয়, আত্মসুখের প্রতি যদি অধিক দৃষ্টি পড়ে, তবেই স্বার্থপরতার পাপে পাপী হইলাম। ভিতরে এত লম্বা লম্বা, দীর্ঘ দীর্ঘ পাপাকৃতি দেখি, ঠিক যেন নরকের কীট কিলবিল করিতেছে। এখনো জানি, প্রত্যহ এক শত পাপের কম করি না। গণনা যদি করি, এ জীবনে কত পাপ করিয়াছি, এই ৪৪ বৎসরে দশ লক্ষ পাপ করিয়াছি বলিলেও অত্যুক্তি হয় না। মনে পাপবোধ এত ভয়ানক যে, ছোটো ছোটো পাপও ধাঁ করিয়া মন ধরিয়া ফেলে। সেই পাপবোধ কষ্ট দেয়। পরের পাপ গণনা করিবার জন্য যেন কেহ আমার মনকে নিযুক্ত করিয়াছে, মন এমনই সাক্ষ্য দিতেছে। সকাল হইতে

অপরাহ্ণ পর্যন্ত কেবলই পাপ গণনা করিতেছে। এই স্বার্থপরতা হইল, তার পর এই অভিমান হইল, তার পর পরদ্রব্যে আসক্তি হইল, তার পর মিথ্যা বলিবার ইচ্ছা হইল, তার পর টাকার প্রতি মত্ততা হইল, তার পর অন্য দশ জনের অপেক্ষা নিজের সুখ-চেষ্টা অধিক হইল— এই গনিতে গনিতে সন্ধ্যা হইল, রজনী হইল। শেষ আর হইল না।

এই পাপ-গণনা বুদ্ধিগত নয়, হৃদয়ের গণনা। ইহাতে জ্বালা হয়। অন্তরে বুদ্ধি কেবল যে বলে এত অহংকার ভালো নয়, এত স্বার্থপরতা অন্যায়— তাহা নয়। যুক্তিবাদীদের কথা আমার কাছে দুর্বল। সরল কথা কী? যেমনই পাপবোধ— অমনি কষ্ট জ্বালা। যেমন মাকড়সার প্রকাণ্ড জালে মাছি কোথাও পড়িলেই মাকড়সা অনুভব করিয়া অমনি ধরে— তেমনই আত্মিক স্নায়ু বলিয়া যদি পদার্থ থাকে, তাহার জালে পাপ পড়িলেই মন অনুভব করিয়া ধরিতে পারে। জীবনের কোথায় কী একটা ভাবনা হইতেছে, কোথায় কী একটা কর্তব্য করা হয় নাই, কী করা উচিত ছিল, অথচ অকৃত আছে, কোথায় ধর্মকে অগ্রাহ্য করা হইয়াছে, জীবনের কোন্ স্থানে দুর্বলতা— চৈতন্যশীল মন ধাঁ করিয়া দেখিতে পায়। দেখিয়াই বলে, 'কি রে! অন্ধকারে এই-সব রহিয়াছে? তবে তো ডাকাত হইতে পারি। দশ হাজার টাকা দেখিয়া লোভ? পরদ্রব্যে এত লালসা?' এই পাপের গণনা আরো কতদূর বিস্তৃত করিতে পারি? গঙ্গার মতন, সমুদ্রের মতন, মহাসমুদ্রের মতন। অধিক কী বলিব, এমন পাপ নাই, যাহা করিতে পারি না।

যদি অসাধুতার সম্ভাবনা না যায়, তবেই পাপ রহিল। এইজন্য আমি অন্যকে শীঘ্র সাধু মনে করিতে পারি না। আর এইজন্যই আজ পর্যন্ত আমাকে কেহ পাপী বলিয়া লজ্জিত করিতে পারে নাই; কখনো যে পারিবে তাহার সম্ভাবনাও অল্প। ভিতরে যে পঞ্চাশ হাজার পাপ নিজে গণনা করিল, যে নাম ধরিয়া সেই-সকল পাপ বলিতে পারে—

তাহাকে কিরূপে লজ্জিত করিবে? যে ডাকাতি করিয়া আসিল, তাহাকে একটি পয়সা চুরির দুর্নাম দিলে কী হইবে? ডাকাতকে একটি পয়সা চুরির দোষ দাও; সে বলিবে, 'কি সামান্য পাপের কথা বলিল!' যার পাপবোধ জীবনের সর্বত্র ওতপ্রোতভাবে পাপ দেখিতেছে, তাহাকে পাপী বলা কঠোর বা তীক্ষ্ণ দুর্বাক্য নয়। আমাকে যদি পাপী বল, তাহা শিক্ষার জন্য হইতে পারে।

বিবেক আমার বড়ো শক্ত। ভয়ানক ইহার কাটিবার শক্তি। তীক্ষ্ণরূপে পাপ বুঝিতে পারে; বুঝিয়াই কাটিতে যায়। এই একটি পাপ হইল, অমনিই বিবেক তাহাকে ধরিল। কাহারো উপর দয়া করিতে গিয়া, একচুল ন্যায়-ধর্ম যদি অতিক্রম করি, দিবসে রজনীতে আর শান্তি পাই না। ন্যায়পরতা ষোলো আনা জাগিয়া বসিয়া আছে। ভৃত্যকে একদিন যদি বেতন দিতে বিলম্ব হয়, অমনিই বিবেক বলে—'ওরে পাপী! অন্যায় ব্যবহার?' যদি বলি, আজ হইল না, কাল দিব, বিবেক বলে— 'তুমি আজ খাইলে কিরূপে? আপনি ধনী হইয়া মুখে অন্ন তুলিতেছ, আর গরিব ভৃত্যকে বেতন দাও নাই? কতদূর অন্যায়!' কলিকাতা ছাড়িয়া বেলঘরিয়া যাই, স্থল ছাড়িয়া নৌকায় বেড়াই, বিবেক কিছুতেই ছাড়ে না। জবাব দিতে হইবে, জবাব দিতে পারি না। ছোটো আদালত হৃদয়ের মধ্যে খোলাই রহিয়াছে।

পাপের জন্য আমি গুরুভারাক্রান্ত। তোমরা বলিতে পার, এত পাপ কর? নববিধানবাদী হইয়াও হৃদয়ের ভিতরে এত পাপ? দেখ, 'এই লোককে তোমরা শ্রদ্ধা কর। ইহা তোমরা দেখ না, জান না। এই তো জ্বালা ও কষ্ট। ধন্য ঈশ্বরকে যে পৃথিবীর মধ্যে এমন সুখীও অল্প দেখিতে পাই। নরকের কীট কিল্‌বিল্‌ করিতেছে, রসনায় পাপ, কানে পাপ, চক্ষে পাপ দেখিতেছি; কিন্তু হইতেছে কী? হইতেছে উপকার। পাপ-বোধ যদি না হইত, এখানে থাকিতাম না, এখানে আসিতে পারিতাম না। আমার জাগ্রত নরক, জাগ্রত স্বর্গের কারণ।

অসুস্থ শরীরে কোথায় কী রোগ, কোথায় কী বেদনা, জ্বালা, সহজে অনুভব হয় না, সহজে ব্যাধি জানা যায় না; কিন্তু সুস্থ শরীরে কোথাও কিছু হইলেই তৎক্ষণাৎ অনুভব হয়। ইহা মঙ্গলেরই চিহ্ন। কেননা, এই অনুভব হইবামাত্রই প্রার্থনা হয়, যোগ করিবার ইচ্ছা হয়। কেবল দশটি যদি পাপের সম্ভাবনা থাকিত, দশটি যদি পাপের কারণ থাকিত, সেইগুলি অতিক্রম করিলেই আমার ন্যায় জগতে সাধু নাই ভাবিতাম। মনে করিতাম, আমি সাধু হইয়াছি। আমার সমস্ত শেষ হইয়া যাইত। কিন্তু প্রতি মাসে, প্রতি দিনে বিবেক আমার উন্নতির নূতন পথ দেখাইয়া দেয়; কেবলই পাপবোধ উৎপন্ন করিয়া দেয়। শরীরের জ্বালায় কোন লোক যদি কেবল গোলদিঘি হইতে লালদিঘি, লালদিঘি হইতে গোলদিঘিতে ছুটিতে থাকে, তাহাতে তার যে অবস্থা, এ লোকের অবস্থাও সেইরূপ। রোজ রোজ জ্বালায় এইরূপ ছট্‌ফট্ করিতে হয়। একে পাপ, তার উপর আবার অবিশ্বাস। ভগবান কি এখানে? ঈশা কি আছেন? চৈতন্যের মুখ কি দেখিতে পাইব? যাই এ কথা মনে হইল অমনিই কে বলিল— 'ওরে অপরাধি! চৈতন্যের মুখ দেখিবি না? যিনি নাচিতেছেন গৌরাঙ্গ হইয়া, তাঁহাকে দেখিবি না? ঈশা নাই?' দোষীর তাহাতেই কষ্ট হইতে লাগিল। ঈশ্বর ছাড়িলেন না। এ শহর হইতে ও শহর, ও শহর হইতে এ শহর, দেখিতে দেখিতে শান্তিপুরে গিয়া শান্তি-ঘরে শান্ত হইলাম। বলিলাম— জ্বালার শান্তি হইল। রোগী না হইলে কি সুস্থতার মর্যাদা কেহ বুঝিতে পারে? দুঃখী না হইলে ধনলাভের যে কী সুখ, তাহা কি কেহ জানিতে পারে? কী সুখ হয় জ্বালা নিবৃত্ত হইলে, তাহা আমি দেখিলাম।

ঘড়ির কাঁটা বার বার বাজে, আর বার বার কে বলে— 'তোর কিছু হয় নাই, তোর কিছু হয় নাই, কিছুমাত্র হয় নাই।' ঘোড়াকে যেমন চাবুক মারে, তেমনি এই ভিতরের কথা আমাকে চাবুক

মারিতে থাকে। আশ্চর্য এই, আমি কাঁদি আবার হাসি। যত কাঁদি, তত হাসি। খুব কাঁদি, খুব হাসি। ঔষধ খাইলে যদি শরীর সুস্থ হয়, তবে সে ঔষধ কে না খায়? এইজন্যই আমি বন্ধুদিগকে কেবল বলি, ওগো তুমি পাপী, তুমি পাপী, তুমি অলস, তুমি অপরাধী। কিন্তু আমি যেন নামতা পড়িতেছি, কেহই আমার কথা গ্রাহ্য করে না। তোমরা কী জান না যে তোমরা পাপী? আমি বলি, ভয়ানক পাপ; তোমরা বল, পাপ। আমি বলি, মহাপাপ; তোমরা বল, দোষ। আমি বলি, দোষ; তোমরা বল, অযৌক্তিক কার্য। আমি মুখ দেখিয়া বুঝিতেছি যে পাপের জ্বালা নাই। যার জ্বালা আছে, তার নিষ্কৃতির ভাব হইতে পারে না। সে নিশ্চেষ্ট থাকিবে কিরূপে? তোমাদের মনে হয়, পাপী ছিলাম, পাপী নাই, এখন সাধু হইয়াছি। নববিধানের দিকে দৃষ্টি নাই। যেমন খৃস্টবাদীর কাছে, বুদ্ধবাদীর কাছে, অনেকের কাছে পরিত্রাণ তাহাই হইতেছে। আমি দেখিতেছি, হরিপদে আমার সম্পূর্ণ মুক্তি লাভ হইল না। ব্রাহ্মসমাজের শ্রেষ্ঠ পাপী এই পাতকী, এই বেদীস্থিত ব্যক্তি। অলংকার নয়, পদ্য নয়, যথার্থ কথা। নিজের মন ইহার সাক্ষ্য দিতেছে। পৃথিবীতে অল্প অপরাধী আছে এমন।

আমার কেবলই পাপ। অন্যের যাহা পাপ, আমার নিকট তাহা পাঁচটা পাপ। অন্যের কাছে যাহা পাপ নয়, আমার কাছে তাহা পাপ। অন্যে বিচারিত হইবে যদ্দারা, আমার বিচার তদ্দারা নয়। এইজন্য বিচারপতির কথা মনে হইলে, আমার সর্বশরীর কাঁপিতে থাকে। যদি কথা একটু মিষ্ট না হয়, অমনিই হৃদয়ের ভিতর বিচারপতি বলেন, তোর কথা কেন মিষ্ট হইল না? কেন সকলকে অমৃত কথা বললি না? যদি কোনো কথা একটু মিষ্টতাশূন্য বলিয়া থাকি, অমনি কষ্ট হইতে থাকে। রাত্রিতে কষ্ট হয়, দুই পাঁচ দশ দিন ধরিয়া কষ্ট হয়। কেবল সত্যবাদী হইবার জন্য তো অনুরুদ্ধ নই, অমৃতভাষী হইবার জন্যও অনুরুদ্ধ। একটু যদি কাহারো উপর

অসন্তোষ দৃষ্টি করিয়া থাকি, অমনিই কষ্ট আরম্ভ হয়। নয়নের উপর একটু তাকাইয়াছি বলিয়াও দোষ? নববিধানবাদীর ইহা ভয়ানক দোষ। নববিধানে যাহারা উচ্চপদধারী, তাহাদিগকে বলি যে তোমরা দোষ খণ্ডন করিয়া লও। তুমি বল, ব্যভিচার পাপ; কিন্তু যদি কেহ স্ত্রীজাতির প্রতি একটু আসক্তি দেখায়, স্ত্রীজাতির নিকট অধিক থাকিতে চায়— আমি বলি, কী ভয়ানক! তুমি বল, চুরি পাপ; আমি বলি, এ তো মুশার সময়ের কথা। তুমি অধিক টাকা-কড়ির বিষয় ভাব? কী ভয়ানক। তুমি এখনো কাজ কর? এ যে ভয়ানক ভাবনা, তুমি এই ভাবিতেছ? ধ্যানের সময় পাঁচ মিনিটের মধ্যেও সময় চুরি করিয়া তুমি ভাবিতেছ— ছেলে কী খাবে? টাকা কিরূপে হবে? ব্যাকুল হইতেছ? কন্যাকার জন্য চিন্তা করিতেছ? পাপের বোধ আমাদিগের মধ্যে খুব বর্ধিত হউক। পাপ অপেক্ষা পুণ্য যে উৎকৃষ্ট বস্তু, ইহা তো জান। পাপের বোধ হইলে দুঃখ হয়, কষ্ট হয়, জ্বালা হয়, তাহা হউক। আমাদিগের মা এমনি দয়াবতী যে তিনি কষ্টের পর সুখ রাখিয়াছেন। হাতে যদি কুইনাইন থাকে, ঔষধ থাকে, জ্বর হয় হউক। পাপের বোধে যদি কষ্ট হয়, তাহাই সুখের কারণ হইবে। তখন কী কষ্ট, যখন যোগেশ্বরকে জানি, যোগানন্দ জানি? দুঃখে আর কী ভয়, যখন সুখ পাইব? এইজন্য হরি বড়ো কি যম বড়ো, এ কথা আমি আর জিজ্ঞাসা করি না। লক্ষ পাপ হাতে, কোটি ঔষধও হাতে। লক্ষ লক্ষ শয়তানকে এখনই নষ্ট করিব। যে মাকে প্রাণ দিয়াছে সে কি পাপকে ভয় করে? শয়তানের বল কই? বন্ধু, যেমন অন্ধকারের কথা বলিলাম, তেমনি আলোকের কথাও বলিলাম। যদি পাপ করিয়া থাক, তোমার প্রাণ ছট্‌ফট্ করুক; যেমনই ছট্‌ফট্ করিবে, অমনিই শান্তিদেবী নিকটে আসিয়া তোমাকে শান্তি দান করিবেন।

[ রবিবার, ১৫ শ্রাবণ ১৮০৪ শক; ৩০ জুলাই ১৮১২ খৃস্টাব্দে ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে বিবৃত ]

## অগ্নিমন্ত্রে দীক্ষা

জীবন-ভাগবতের তৃতীয় পরিচ্ছেদ, অগ্নিমন্ত্রে দীক্ষা। যদি জিজ্ঞাসা করি, হে আত্মন্! ধর্মজীবনের বাল্যকালে কী মন্ত্রে দীক্ষিত হইয়াছিলে? আত্মা উত্তর দেয়— অগ্নিমন্ত্রে। বাল্য-কালাবধি আমি অগ্নিমন্ত্রেরই উপাসক, অগ্নিমন্ত্রেরই পক্ষপাতী। অগ্নির অবস্থাকে পরিত্রাণের অবস্থা জ্ঞান করি। অগ্নিমন্ত্র কী, শীতলতা কী? বুঝিতে হইলে, উত্তাপ বুঝিতে হয়। শৈত্যমন্ত্র জানিতে হইলে, অগ্নিমন্ত্র জানিতে হয়। আমি দেখিয়াছি, অনেক জীবনে শীতলতা থাকে, অগ্নি থাকে না; অনেক জীবনে অগ্নি থাকে, শীতলতা থাকে না। অনেকের শীতল স্বভাব, মনের ভিতরে শান্তি; তাঁহারা কার্যবিহীন, তাঁহাদের কার্যে অত্যন্ত ঠাণ্ডা ভাব। গতি মৃদু, কথা অগ্নিবিহীন, হৃদয়ে তেজ অল্প, চক্ষু কোমল— এই-সকল ব্যাপার দেখিলে, শৈত্যপ্রধান জীবন নির্ধারণ করি। পৃথিবীতে এমন অনেক লোক আছেন, তাঁহারা শীতলতা ব্রত বলিয়া সাধন করেন; তাঁহারা চলেন শীতল ভাবে, কার্য করেন শীতল ভাবে; সাধন যদি শেষ করিতে হয়, শেষ করেন শীতল ভাবে। তাঁহারা শীতল প্রদেশেরই অন্বেষণ করেন; বাস করেন শীতল প্রদেশ লইয়া। তাঁহারা শীতল-যোগ সাধন করিতে চান; শীতল-মুক্তি পাইবার অভিলাষী হন। স্বর্গে গিয়া সেখানেও শীতল স্থানে শীতলভাবে থাকিবার আশা করেন। যদি পৃথিবীতে তাঁহাদের সম্মুখে অগ্নি ও জল স্থাপন করা হয়, তাঁহারা অগ্নি ছাড়িয়া জলে প্রবেশ করেন। স্বর্গীয় অগ্নি ও জল যদি তাঁহাদিগকে দেওয়া হয়, আশা ও ভক্তির সহিত তাঁহারা জলের দিকে দৃষ্টি করেন। কবে সেই জল পাইবেন, কেবল এই আশা করেন।

শীতলতা যদি প্রধান ভাব হয়, তবে তাহা নিস্তেজ করে মানুষের স্বভাবকে; শিথিল করে স্বভাবের বন্ধনকে। তেজ যদি থাকে, তাহা নিস্তেজ হয়; শক্তি শক্তিহীন হয়; বীর্য উদ্যম অবসন্ন হইয়া

পড়ে। জল আসিয়া সমস্ত অগ্নিকে নির্বাণ করে, ভীরুতা আসিয়া সাহসকে গ্রাস করে; সহিষ্ণুতা, ধৈর্য আসিয়া উদ্যম উৎসাহ বলিয়া যা-কিছু উত্তেজক ভাব আছে, এক-এক করিয়া সমুদয়কে নির্বাসিত করে। ধর্ম-ক্রিয়া পরিত্যাগ করিয়া শয্যাশায়ী হইবার উদ্যোগ করে তাহারা, যাহারা শীতলতা ভিন্ন আর কিছুই চায় না। নিষ্ক্রিয় উপাসনা ও বিশ্রামের পক্ষপাতী হইয়া শৈত্যপ্রধান জীবন ক্রমে ক্রমে অবসন্ন হইতে থাকে। দুঃখ যে দিকে, সে দিকে তাহারা যাইবে না; যেখানে শান্তি, নির্ভয়, সেইখানে গিয়া লুকাইয়া থাকিবে। এ সমুদয়ের বিপরীত দিকে যা-কিছু দেখিতে পাও, তৎসমুদয় অগ্নি। এই-সকলের বিপরীত ভাব অগ্নিপ্রধান জীবনে দেখিতে পাইবে। এই ব্যক্তির জীবনে, গোড়া হইতে এ পর্যন্ত, এই উৎসাহ উদ্যমের অগ্নি ক্রমাগত জ্বলিতেছে। ইহা যে সাময়িক বীরত্বের ভাবে দেখা দিতেছে, তাহা নয়। কখনো কখনো দেখা যাইতেছে, তা নয়। ধর্মের অভিধানে লেখা আছে, উত্তাপের অর্থই জীবন; উত্তাপের বিপরীত মৃত্যু। শরীর যদি সম্পূর্ণরূপ শীতল হইয়া পড়ে, চিকিৎসকেরা সিদ্ধান্ত করিবেন, মৃত্যু। কিছুমাত্র অগ্নি নাই, একটুও উত্তাপ নাই, দেখিলে বলিবেন, প্রাণ-অগ্নি নির্বাণ হইয়াছে। ধর্মজীবনেও উত্তাপ না থাকিলে মৃত্যু। এইজন্যই বাল্যকাল হইতে আমি অগ্নির পক্ষপাতী; অগ্নিমন্ত্রেই আমার দীক্ষা। একটু ঠাণ্ডা-ভাব দেখিলেই মন তুড়্‌তুড়্ করে।

শরীরে হাত দিলেই ভিতরে জীবন কি মৃত্যু, বুঝা যায়; আত্মাকেও দেখিবা মাত্র তেমনই জীবিত কি মৃত, জানিতে পারা যায়। আমি পাপী কি না বুঝিতে বরং সময় লাগে; কিন্তু জীবন আছে কি না অতি সহজেই জানা যায়। কিসে? উত্তপ্ত কি শীতল দেখিলেই ইহা নির্ধারণ করা যায়। এই কারণেই প্রার্থনা করি, সাধন করি— কিসে আত্মা উত্তাপযুক্ত সতেজ থাকে। অগ্নির ভিতরে জীবন থাকে বলিয়াই অগ্নিকে আমি বরণ করি, আলিঙ্গন

করি ও অত্যন্ত ভালোবাসিয়া থাকি। উত্তাপ দেখিলেই ভরসা হয়, আনন্দ হয়, উৎসাহ হয়। যদি দেখি, অগ্নির তেজ কমিতেছে—বুঝি, এবার এ লোক জলে ঝাঁপ দিয়া মরিবে। যদি দেখি, পাঁচ বৎসরের উৎসাহের পর কেহ ঠাণ্ডা হইতেছে—বুঝিয়া লই, এ লোক এবার পাপ করিতে চলিল, এবার মৃত্যু আসিয়া ইহার ঘাড় ধরিবে। এই-জন্যই উত্তাপবিহীন অবস্থাকে অপবিত্র অবস্থা মনে করিতাম। যে দিন প্রাতঃকালে অগ্নিমন্ত্রে দীক্ষিত না হইয়া শয্যা হইতে উঠিতাম—মৃত্যু ভাবিতাম। নরক ও শীতল ভাব, আমি একই মনে করিতাম। কি মনের চারি দিকে, কি সামাজিক অবস্থার চারি দিকে—সততই উৎসাহের অগ্নি জ্বালিয়া রাখিতাম। এক দলের কাছে সেবা করিলাম, আর-একটি দল কবে হইবে; দশটি দল প্রস্তুত করিলাম, আর-দশটি দল কবে প্রস্তুত করিব, ইহারই জন্য ব্যগ্র থাকিতাম। এক বিভাগে কাজ করিলাম, আর-এক বিভাগে কবে কাজ করিব; কতকগুলি লোকের সঙ্গে আলাপ করিলাম, আর কতকগুলি লোকের সঙ্গে কিসে আলাপ করিতে পাইব; কতকগুলি শাস্ত্র সংকলন করিয়া সত্য সংগ্রহ করিলাম, পাছে সেই সত্যগুলি লইয়া থাকিলে সেগুলি পুরাতন হইয়া পড়ে, এইজন্য কিরূপে অপর কতকগুলি পড়িয়া সত্য সংগ্রহ করিব, কেবল এই চেষ্টাই ছিল। ইহাই উত্তাপের অবস্থা।

ক্রমাগত নূতন ভাব লইবার, নূতন পাইবার, নূতন সম্ভোগ করিবার ইচ্ছা হইতেছে। এ লোক ক্রমাগত নূতন দিকেই দৌড়িতেছে। নূতন মাত্রই উত্তাপবিশিষ্ট; পুরাতনের অর্থই শীতল। কত ব্রহ্মপরায়ণ ব্রাহ্ম দেখিলাম; চাকরি পুরাতন হইল, পাঠ অধ্যয়ন পুরাতন হইল, বড়ো বড়ো যুবার মৃত্যু হইল। কত উৎসাহী পুরুষ ছিলেন, পাপ করিলেন না, নরহত্যা করিলেন না, অবশেষে জলে ডুবিয়া মরিলেন। কত ব্রাহ্ম অনেক দিন বৈরাগ্য সাধন করিলেন, অবশেষে তাঁহাদের জীবন যাই শীতল হইয়া আসিল,

সংসার তাঁহাদের নিকট হইতে সুদ শুদ্ধ আসক্তি আদায় করিল; টাকার লোভে শেষটা মরিতে হইল। অনেক উৎসাহী যুবা দেখিয়াছিলাম, তাঁহারা এ বিভাগে কি ও বিভাগে, এ দলে কি ও দলে এ গ্রামে কি ও গ্রামে, কোথায় যে লুকাইয়া রহিলেন, দেখা যায় না। এক সময়ে কেমন উৎসাহী বীরের ন্যায় ছিলেন; এখন এমন ঠাণ্ডা যে কাছে বসিলেও উত্তাপ বোধ হয় না। এমনই ঠাণ্ডা যে আপনারা কেবল মরিতেছেন, তাহা নয়; তাঁহাদের জীবন হইতে অপরের জীবনে জল প্রবিষ্ট হইতেছে। কত লোকই তাহাতে মরিতেছে। পাছে হস্ত পদ শীতল হয়, পাছে চক্ষু ঠাণ্ডা হয়, পাছে হৃদয় উদ্যমবিহীন হয়, ইহার জন্য আমি সর্বদা সাবধান। একটু ঠাণ্ডা ভাব, পুরাতন ভাব দেখিলাম, মনে হইল, করি কী? কাজকর্ম যে পুরাতন হইতেছে, উপাসনা যে পুরাতন হইতেছে; বলিলাম—'দয়াময়, এ বিপদ হইতে সন্তানকে বাঁচাও।' এই বলিয়া মাত্র হোমের আয়োজন করিলাম, ঘি ঢালিতে লাগিলাম। ঈশ্বর যিনি অগ্নিস্বরূপ, তাঁহাকে ডাকিতে ডাকিতে দেখি, সমুদ্র, নদীর উপরে আগুন ভাসিতেছে; পর্বতে আগুন জ্বলিতেছে; জীব-শরীরে পর্যন্ত আগুন রহিয়াছে। নব নব সত্য অমনিই এদিক হইতে, ওদিক হইতে প্রকাশিত হইল।

যদি মিথ্যা কথা কহি, তাহা হইলেই কি পাপী? তা নয়। যদি উপাসনাতে ঠাণ্ডা ভাব হয়, যদি আমার কথায় শ্রোতারা ভীরু হয়, উৎসাহহীন হয়, তাহা হইলেও আমি ঘোর পাপী। কেননা, পৃথিবীতে ঠাণ্ডা বিষ ঢালিতে আমি আসি নাই। অত্যন্ত নিশ্চিন্ত নিশ্চেষ্ট যদি হই, কেবল আমার সর্বনাশ হইবে না, আর দশ জনেরও সর্বনাশ হইবে। সর্বদা উত্তাপ না থাকিলে সর্বনাশ হইতে পারে, এইজন্য আশাগুলিকে সতেজ করিয়া, বিশ্বাসকে সতেজ করিয়া, সতেজ উদ্যম লইয়া থাকিব। যখনই মনে হইবে, শীতল ভাব আসিতেছে, বুঝিব—কাম, ধূর্ত ব্যবহার, কপটতা সব সঙ্গে সঙ্গে

আসিতেছে। মনে করিব, পাপের শয্যায় শয়ন করিয়াছি। উপাসনার ঘরে গিয়া যদি দেখি, কেবল জল, বুঝিব— অন্ধকার উপাসনা মারিবে। ধ্যান করিতে ইচ্ছা নাই; শব্দ এক-একটি বলিতেছি, মনের ভিতর দেখিতেছি, তেজের সহিত বলিতেছি না; —বুঝিব, উত্তাপ নাই, মৃত্যুর ব্যাপার। কার্যালয়ে বসিয়া কার্য করিতেছি, অথচ উত্তাপ নাই— বুঝিতে হইবে, প্রভুর কার্য করিতেছি না, মরণের কার্য করিতেছি। সেইজন্যই আমি প্রথম হইতে অগ্নিমন্ত্রের আদর করিতেছি। বিশ্বাসী দলের মধ্যে শান্তভাব আছে, জানি; কিন্তু দোষ হউক, আর গুণ হউক, আমি চিরদিনই উত্তাপপ্রিয়। নিষ্ক্রিয় হওয়া আমার পক্ষে সহজ নহে; দল ছাড়িয়া এক স্থানে লুকাইয়া থাকা এক প্রকার অসম্ভব। অগ্নিতে মস্তক হইতে পা পর্যন্ত পূর্ণ করিয়াছি। এই ভাব লইয়া সেবা করিলাম, পরিশ্রম করিলাম, ধ্যান, সাধন করিলাম, নির্জনে ব্রহ্মদর্শন কেমন, তাহাও অনুভব করিলাম, সমুদয় ব্যবসায়ে প্রবৃত্ত হইলাম; কিন্তু শীতলতার কূপে পড়িয়া প্রাণ হারাইলাম না। এই সৌভাগ্য মনে মনে বোধ করিতেছি।

শীতল যাহারা, তাহারা ভীরু হয়; পাঁচ দশ বৎসর সাধন করিয়া পলায়ন করে। শীতলতা এমনই যে, অগ্নিকে একেবারে নিবাইয়া ফেলে। গরম, কি নরম? দেখিবে, ক্রিয়া আছে কি না? উদ্যম আছে কি না? যদি দেখ, আর বড়ো চেষ্টা করিতে ইচ্ছা হয় না, আর কার্য করিতে কোনো আমোদ হয় না, আর দশ জনে মিলিয়া সংকীর্তন করিতে উৎসাহ হয় না, অমনিই চিকিৎসক ডাকো, তোমরা মরিতে বসিয়াছ। তোমরা ব্রহ্মভক্তগণ, তোমাদের ধ্যানে উদ্যম উৎসাহ থাকিবে না? ধর্মকার্যে উত্তাপ থাকিবে না? কখনোই ইহা হইবে না। নিরাশার ঠাণ্ডা কথা তোমরা মুখে আনিয়ো না। হাত পা যেমন গরম থাকিলে শরীরে জীবনের লক্ষণ প্রকাশ পায়, তেমনই কার্য, চিন্তা, আশা, বিশ্বাস, কথা, ব্রত এ সমুদয়ে উত্তাপ

থাকিলে ধর্মজীবনের লক্ষণ প্রকাশ পাইবে। তোমার অঙ্গুলিতে এমনই উত্তাপ থাকিবে যে, স্পর্শমাত্র তোমার অঙ্গুলি হইতে আমার অঙ্গুলিতে তাপ সঞ্চালিত হইয়া আসিবে। আশী বৎসরের বৃদ্ধের এমনই তেজ যে রসনা হইতে কথা বাহির হইতেছে, অমনিই লক্ষ লক্ষ লোক উত্তেজিত হইতেছে। কাছে আসিলেই লোক বলিবে, আশী বৎসর বয়স হইল, উৎসাহ এখনো কমিল না! এইরূপ তেজ, উৎসাহ, উত্তাপ, অগ্নি প্রত্যেকের রাখিতে হইবে। উৎসাহদাতা, প্রাণদাতা যিনি, তাঁহাকেই ডাকি, উৎসাহের সহিত অগ্নিস্বরূপকে ডাকি। অগ্নি, অগ্নি, অগ্নি, রসনা ইহাই কেবল উচ্চারণ করুক, হৃদয় সর্বদা এই মন্ত্র সাধন করুক।

হে দয়াসিন্ধু! হে অগ্নিস্বরূপ ব্রহ্ম! এই পৃথিবীতে সংসার অনেক কূপ নির্মাণ করিয়া বসিয়া আছে। সুযোগ পাইলেই মানুষকে ধরিয়া নিক্ষেপ করে, বিনাশ করে। জননি! যতক্ষণ উত্তাপ থাকে আত্মাতে, ততক্ষণ আমরা তোমার। সংসার যদি কূপের জলে ফেলিয়া দেয়, আর উত্তাপ থাকে না, আর ধর্ম সাধন করিতে পারি না, শৈত্য আসিয়া নষ্ট করিতে থাকে। হে প্রেমময়! আরো বাক্যে, কার্যে, চিন্তায় তেজ দাও, যেন অকালে শীতলতারূপ মৃত্যুগ্রাসে না পড়ি। এই পরম সৌভাগ্য যে, মা বলিয়া এখনো ডাকিতেছি; এখনো দুই পার্শ্বে প্রকাণ্ড অগ্নিকুণ্ড জ্বলিতেছে। সেই বাল্যকালে অগ্নিমন্ত্রে দীক্ষিত হইয়াছি বলিয়া, রোগ, সন্তাপ, বিপদ, আপদের মধ্যে তোমার পবিত্র চরণ পূজা করিতেছি; এখনো বন্ধু-বান্ধব লইয়া নাচিতেছি, তোমার নামের গীত গান করিতেছি। কত লোক আসিয়াছিলেন, কত ভাব দেখাইয়াছিলেন, তাঁহারা অনেকেই পলায়ন করিলেন। অগ্নিমন্ত্রে যদি আমাকে দীক্ষিত না করিতে, তোমাকে পুরাতন বলিতাম, নববিধান বলিতাম না। তুমি উৎসাহ দিয়া বাঁচাইলে। দেখিলে যখন সব পুরাতন হইয়া আসিতেছে, তখন প্রকাণ্ড নববিধানকে পাঠাইয়া দিলে। নির্বাণপ্রায় হইতেছিল

যখন সমস্ত দীপালোক, তখন প্রকাণ্ড গ্যাসের আলো জ্বালিলে। ধন্য, ধন্য তুমি, বলিয়া উঠিল সমস্ত সাধকগণ। তাহারা আরো একশত বৎসর অধিক আয়ু লাভ করিল, সমস্ত নিরাশা, ভয় চলিয়া গেল। একটা বাদ্যের পরিবর্তে একশত বাদ্য স্থাপন করিয়া, বিধানের শ্রীহরি, তোমার নাম গান করিতে লাগিলাম। এই দেশের পথ-ঘাট শান্ত হইয়া আসিতেছিল, যুবকসম্প্রদায় নিস্তেজ," নিরুদ্যম ও নিস্তব্ধ হইয়া পড়িতেছিল, কত ব্রাহ্ম ভ্রাতা, ব্রাহ্মিকা ভগ্নী উৎসাহহারা হইয়া ধর্মের পথ ছাড়িয়া সংসারে ঢুকিতেছিলেন; হে করুণাসিন্ধু উৎসাহদাতা! তোমার ধর্মকে রক্ষা করিবার মানস করিয়া, সকল দুরবস্থার মধ্যে তুমি পথ-ঘাট সমস্ত অগ্নিময় করিয়া দিলে। নিস্তব্ধ রসনাকে এমনই উত্তেজিত করিলে যে, সেই অবসন্ন রসনা আগুনের মতো কথা কহিতে লাগিল। বৃক্ষলতায় আবার তোমায় দেখিলাম, সংসারে আবার তোমায় দেখিলাম, জলের মধ্যে পুনরায় তোমাকে দর্শন করিলাম, আর আগুনের ভিতর তো কথাই নাই। গেলাম, গেলাম করিয়া আবার বাঁচিলাম। পুরাতন হইতে তুমি দিলে না। নবীন উদ্যম উত্তাপ পাইয়া রহিয়া গেলাম। পাপ না করিলেও মরিতাম; নিতান্ত মিথ্যাবাদী শঠ না হইলেও, কেবল সংসারের হাতে পড়িয়া মরিতাম। আজও সেখানে নগরকীর্তন হইতেছে, কী প্রমত্ত বৈরাগীদের মত্ততাই দেখিতেছি! ধন্য, ধন্য তুমি! এমনই চির-নবীন ধর্ম দিয়াছ যে, কাহারো উৎসাহ আর কমিতে চায় না। আর যে কেহ কোনো কালে ইহা লইয়া বলহীন, উৎসাহহীন হইয়া মরিতে পারে, এ কথা বিশ্বাস করি না। নববিধানে মরণ তো নাই। আমার গুণে নয়, ভাইদের গুণে নয়, তোমার গুণে। উৎসাহ আর কমিবে না; এমন নৃত্য করিব যে, আর থামিবে না। যে মা বলিয়া ডাকিতেছি, এ মা বলা আর শেষ হইবে না। শরীর পুড়িয়া যায় শ্মশানে, আগুন নিবিয়া যায়, মনের আগুন তো কোনো মতেই নিবিবে না। যদি

ব্রহ্মাগ্নিতে কেহ শরীর-মন পূর্ণ করিতে পারে— দেখিবে, এ অগ্নি নিবিবার নয়। কী অগ্নিই জ্বালিলে! ভক্তির আগুন, বিশ্বাসের আগুন, প্রেমের আগুন জ্বালিয়াছ। এ আগুনে তো কেউ মরিবে না। এই অগ্নি লইয়াই থাকি, এই সুখেই জীবন কাটাই, আশীর্বাদ করো। অক্ষয় ব্রত দাও, অক্ষয় উৎসাহ দাও, যাহা কোনোক্রমেই নির্বাণ না হয়। অগ্নির ভাবে উৎসাহিত করো, সেই ভাবে নৃত্য করি যেন। যে নৃত্য থামে না, সেই নৃত্যে নাচাও। যে অগ্নি নির্বাণ হয় না, সেই অগ্নি জ্বালো। তোমার শ্রীচরণে প্রার্থনা করি— দয়াময়, আমাদিগকে এই ভিক্ষা দাও।

[ রবিবার, ২২ শ্রাবণ, ১৮০৪ শক : ৬ অগস্ট, ১৮৮২ খৃস্টাব্দে ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে বিবৃত ]

## অরণ্যবাস ও বৈরাগ্য

সংসারে প্রবেশ করিবার কাল আমার পক্ষে শ্মশানে প্রবেশ করিবার সময়। ঈশ্বর স্থির করিয়াছিলেন, সুখ উদ্যানের পথ আমার পক্ষে মৃত্যু, তাহাই ঘটিল। যিনি আমার চরিত্রচ্ছবি আঁকিলেন, সেই স্বর্গীয় সুনিপুণ চিত্রকর প্রথমত ঘোর কালো রঙ দিয়া চারি দিক ঘোরতর কালো করিলেন, খুব কালো রঙ হইল, তাহার উপর নানা প্রকার উজ্জ্বল বর্ণের ছবি আঁকিতে লাগিলেন; আজও সেইরূপে আঁকিতেছেন। কালো ভূমির উপর ছবির শোভা প্রকাশ পাইয়া আরো উজ্জ্বল হইয়াছে। শোক, সন্তাপ, বৈরাগ্যে আমার ধর্মজীবন আরম্ভ হইল। বিধাতা জানেন, প্রথম হইতেই বৈরাগ্যের মেঘ দেখা দিয়াছিল। অষ্টাদশ বৎসর বয়সে অল্প অল্প ধর্মজীবনের সঞ্চার হয়, কিন্তু চতুর্দশ বৎসরেই মৎস্য-ভক্ষণ পরিত্যাগ করিলাম। কে মতি দিল? কে বলিল, আমিষ-ভক্ষণ নিষিদ্ধ? এক গুরু জানিতাম, তাহাকেই মানিতাম; তাঁহাকে বিবেক বলিতাম। সেই বিবেক একটি বাণী বালককে বলিলেন, বালক পরিত্যাগ করিল। চতুর্দশ বৎসরেই বৈরাগ্যের প্রথম সঞ্চার হইল। যখন ধর্মভাব বৃদ্ধি হইতে লাগিল, উপাসনা আরম্ভ হইল, ঈশ্বরের পদতলে আশ্রয় পাইলাম, ধর্মোত্তাপ উদ্দীপ্ত হইয়া আসিল, প্রার্থনা করিতে লাগিলাম, তখন পূর্বকার মেঘ, যাহা অঙ্গুলির মতো জীবনাকাশে দেখা দিয়াছিল, যাহা কেবল মৎস্য-বর্জনেই পরিব্যাপ্ত ও পরিসমাপ্ত ছিল, সেই মেঘ ঘনীভূত হইল। এত ঘনীভূত হইল যে, মুখ মলিন হইয়া পড়িল, হৃদয় বিষাদপূর্ণ হইল; এমনই হইল যে, দিবসে শান্তি পাওয়া যায় না, রাত্রিতে শয্যাও শান্তিকর হয় না।

যত প্রকার সুখভোগ যৌবনে হয় তৎসমুদয় বিষবৎ ত্যাগ

করিলাম। আমোদকে বলিলাম— 'তুই শয়তান, তুই পাপ।' বিলাসকে বলিলাম— 'তুই নরক; যে তোর আশ্রয় গ্রহণ করে, সেই মৃত্যুগ্রাসে পড়ে।' শরীরকে বলিলাম— 'তুই নরকের পথ, তোকে আমি শাসন করিব, তুই মৃত্যুমুখে ফেলিবি।' তখন ধর্ম জানিতাম না— জানিতাম সংসারী হওয়া পাপ, স্ত্রৈণ হওয়া পাপ। পৃথিবীতে যাহারা মরিয়াছে, তাহাদের বিষয় মনে হইল। সংসারের বিলাসেই অনেক লোক মরিয়াছে। ভিতর হইতে তাই শব্দ হইল— 'ওরে তুই সংসারী হোস্ না, সংসারের নিকট মাথা বিক্রয় করিস না; কলঙ্ক, পাপ এ সকল ভারি কথা, আপাতত আমোদ ছাড়; আমোদের সূত্র ধরিয়াই অনেকে নরকে যায়।' সংসারের কথা মনে হইত, ভাবিতাম— যেন নরকের দূত আসিল। সংসারের রূপকে ভীষণ দেখিতাম; স্ত্রী বলিয়া যে পদার্থ, তাহাকে ভয় হইত। সংসারকে ঠিক বিষপাত্র বোধ হইত। বাহিরে দেখিতে সুন্দর, ভিতরে ভয়ানক। সর্বদা ভয় হইত, আশঙ্কা হইত; যেখানে পা পড়িবে, সেইখানেই কাঁটা আছে, দানব আছে, ভয়ানক জ্বররোগ লুক্কায়িত আছে— এই মনে হইত। সহাস্য বদন বিমর্ষ হইল। মন বলিল— 'তুমি যদি হাস, পাপী হইবে; হাসিলে পাপ হইবে।' হাস্য আমার নিকট হইতে বিদায় লইল। বন্ধুরা কেহ কেহ দেখিলেন, বুঝিতে পারিলেন না। যাহাতে হাস্য হয়, তাহা চাহিব না; যে পুস্তক পড়িলে, কি যে বন্ধুর কাছে গেলে, হাস্যের উদ্রেক হইবার সম্ভাবনা, সে পুস্তক, সে বন্ধু হইতে দূরে থাকিব— হৃদয়ের এই সংকল্প হইল।

ক্রমে মৌনী হইলাম, অল্পভাষী হইলাম। সুখ সম্পদের প্রতি ভ্রূক্ষেপও করিতাম না। বন ছিল না, বনে গেলাম না। গৈরিক বস্ত্রের ভাব ছিল না, তাহাও পরিলাম না। কোনো প্রকারে শরীরকে কষ্ট দিতে অস্বাভাবিক উপায়ও অবলম্বন করিলাম না; করিবার ইচ্ছাও হয় নাই। কোনো প্রকার বাহ্য লক্ষণের কথা

পৃথিবীর ধনকে আমি তুচ্ছ বোধ করি। কল্যকার জন্য উদাসীন হইয়া, যাঁহাতে হৃদয়কে স্থির রাখি, আমার তিনিই ধন। আমি কেন ভাবিব? যিনি ভাবিবার, তিনি ভাবিবেন। ধন আমার ভাণ্ডারে আছে, বাড়িতে নাই পিতার কাছে সকলই আছে।. তাঁহার দেওয়া, আর আমার লওয়া কেবল বাকী। যাঁহারা ব্যাঙ্কে অনেক টাকা রাখিয়া মনে করেন, আপনাদিগের পরিবারের জন্য অনেক বিষয় রাখিয়াছি, ভবিষ্যতের দারিদ্র্য অসম্ভব করিয়াছি, মাসে মাসে অনেক টাকা আসিবে, তাঁহারা মিথ্যা চিন্তা করেন।

আমার বিদ্যাও পৃথিবীর নয়। এখানকার সামান্য একজন বিদ্বান যাহা জানেন, আমি সত্য সাক্ষী করিয়া বলিতেছি, তাহা আমি জানি না। যে জ্ঞান আছে, তাহা আমি বলিতে পারি, এমন ভাষা-বোধ আমার নাই। সম্পূর্ণ বিদ্যা-শিক্ষা বিদ্যালয়ে হয় নাই। কৃতবিদ্যদিগের সহিত আমার তুলনা করিলে, সে তুলনা মিথ্যা জানিতে হইবে। বিদ্যা আমার নাই। যাহা থাকিলে বিদ্বান বলিয়া পরিচয় দেওয়া যায়, তাহা আমার নাই। কিন্তু জ্ঞানে আমার ঔদাসীন্য নাই! আমি যে ঈশ্বরের কথা জানি না, কি উপদেশ দিতে পারি না, তাহা নহে। একজন জ্ঞানী আমার বাড়িতে থাকেন, আমার দৃষ্টি তাঁহার উপর থাকে। সেই শাস্ত্রীর শাস্ত্র শুনিয়া আমি বিদ্যা সম্বন্ধে যত অভাব মোচন করি। লজ্জানিবারণ যদি আমার লজ্জা নিবারণ করেন, তবেই হয়। যেগুলি থাকিলে উপদেশ দেওয়া যায়, হরি তাহার ব্যবস্থা করেন। আর কে মানী? উচ্চপদস্থ লোক অনুগ্রহ করিয়া আমার সহিত আলাপ করেন। আমার যাহা কিছু মান হইয়াছে, তাহা হরির জন্য। আমার মান হরির মান! পৃথিবীর মান পাই নাই, পাইব না, সুতরাং হারাইবারও আশংকা নাই। পৃথিবীর কাছে কোনো প্রকার মান প্রাপ্ত হই নাই। ব্রহ্ম আমার ধন, ব্রহ্মই আমার বিদ্যা ও জ্ঞান, ব্রহ্মই আমার মান ও প্রতিপত্তি। এখন এই ব্যক্তি সম্বন্ধে কে কে মিথ্যা বলিলেন, এ

ব্যক্তির জীবনের অন্যায় অর্থ করিলেন, তাহা সহজেই ধরা যাইবে। এখন সকলের এই মনে হওয়া উচিত, এ ব্যক্তির জীবন যেমন চলিয়াছে, আমাদের তেমনই হউক। নিজের দ্বারা কিছু হয় নাই, হরি-চরণ ব্যতীত আর ধন নাই, হরি-চরণ ব্যতীত আর কোথাও জ্ঞান, শান্তি পাওয়া যায় না, হরি-চরণই সর্বস্ব। এই 'জীবনবেদের' ইহাই মূল তাৎপর্য।

হে দীনবন্ধু, হে আশ্রয়দাতা, এ জীবনের পঁচিশ বৎসর তোমারই সাক্ষী। এ জীবন তোমাকেই জগতের কাছে প্রকাশ করুক, আমি কৃতার্থ হই। আমার জীবনে আমি কি করিলাম? পাপ করিলাম। তুমি কি করিলে? সমুদয় করিলে। সকল বিপদ হইতে উদ্ধার করিলে। আমার বিদ্যা নাই, জ্ঞান নাই, তুমি আমাকে ধর্মশাস্ত্র বুঝাইলে। হে দীনবন্ধু, এখন একজন ভক্তকে স্বয়ং দেখা দিয়া কৃতার্থ করো। আমি পাপ বিনাশ করিবার উপযুক্ত নই, কিন্তু তুমি আমার জীবনে কি করিয়াছ, করিতেছ, তাহার সাক্ষ্য দিতে আমি প্রস্তুত আছি। আমার জীবন যে সোনার জীবন হইল। পরমেশ্বর, আমার জীবনকে সোনার করিয়াছ। হৃদয়কে হীরকখণ্ড করিয়াছ। এমন হীনকে এত বড়ো করিলে? আমি যে আগে পিপীলিকার গর্তে থাকিতাম। এক একবার বাহির হইতাম, আর এক একটি চাউল মুখে করিয়া ভিতরে প্রবেশ করিতাম। আজ ব্রহ্মমন্দিরের পবিত্র বেদীতে বসাইয়াছ। কেন এমন হইল? ভগবান যাহাকে সুখী করেন, সেই সুখী হয়। তুমি যাহাকে ধনী, মানী ও জ্ঞানী করিবার প্রতিজ্ঞা করো, সেই কৃতার্থ হয়। এই 'জীবনবেদ' পৃথিবীর লোকে পাঠ করুক, আলোচনা করুক। এ জন্য নয় যে, আমাকে সুখ্যাতি করিবে। লোকে বলে, হরি আগে যেমন ভক্তকে লইয়া অলৌকিক ক্রিয়া করিতেন, এখন আর সেরূপ করেন না, এখন ঈশ্বর দূরে গিয়াছেন। হে হরি, আমার প্রাণের সহিত এ অনৃত-খণ্ডন করিয়া যাই। লোকে এই ক্ষুদ্র পাপীর 'জীবনবেদ' পড়ুক।

এক একটি শব্দ আলোচনা করুক। তাহাদিগের মনে তোমার প্রতি বিশ্বাস ভক্তি উচ্ছ্বসিত হইয়া উঠুক। তুমি আমাকে টাকা-কড়ি আনিয়া দিলে, তুমিই আমাকে জ্ঞান দিলে। তুমি কত করিলে, এখন এই প্রার্থনা পূর্ণ করো। আমার বেদীতে বসা যেন এই উপকার করে, যেন লোকে ভাবে, এ ব্যক্তি মন্দ ছিল, এখন কি হইল। ইহার যে কিছু ছিল না, এখন এত হইল। আমার জীবনতরী কোথায় পড়িয়াছিল, আর আজ এ কোন্ ঘাটে লাগিল। এ যে বৈকুণ্ঠের কাছাকাছি। এখন তুমি আমাকে যাহা বলাইবে, আমি তাহাই বলিব, যাহা করাইবে আমি তাহাই করিব। হরি, আমি তোমারই। আমার 'জীবনবেদ' পড়িয়া পৃথিবী যেন তোমারই পাদপদ্মে প্রণত হয়, তোমারই প্রেম ভক্তিতে প্রমত্ত হয়, কৃপা করিয়া তুমি এই আশীর্বাদ করো।

# জীবনবেদের পাঠের ভূমিকা

'বেদ' এই শব্দটি 'বিদ্' ধাতু থেকে নিষ্পন্ন হয়েছে সুতরাং ব্যাপক অর্থে 'বেদ' কথাটির মানে অখণ্ড জ্ঞানরাশি। 'বিদ' ধাতুর উত্তর করনে 'ঘঞ্' প্রত্যয় করে 'বিদ্যতে অনেন' এই অর্থে 'বেদ' শব্দ নিষ্পন্ন করা হয়। বিভিন্ন অর্থ ভেদে 'বিদ' ধাতুর চার রকম মানে হয়। অন্য তিন অর্থে 'বিদ' ধাতু সকর্মক, এই অর্থ অনুযায়ী বলা যায়, যার দ্বারা কিছু লাভ করা যায়, যার দ্বারা কিছু জানা যায় বা যার দ্বারা কিছুর বিচার করা যায়, তাকেই 'বেদ' বলে। বেদের অর্থ জ্ঞান, জ্ঞান চিরদিনই আছে ও থাকবে, তার ক্ষয় বা বিনাশ নেই। এই অর্থেই বেদকে অপৌরুষেয় 'বা নিত্য বলা হয়। প্রচলিত ধারণা অনুযায়ী গ্রন্থাকারে নিবদ্ধ বেদ অনাদি কাল থেকে একই রকম আছে ও থাকবে তাই আক্ষরিক অর্থে বেদের প্রতিটি শব্দ সত্য। কিন্তু এই মত নিতান্তই ভ্রান্ত ; কোনো একটি বিশেষ গ্রন্থ কখনই অনাদি বা নিত্য হতে পারে না, তাই পতঞ্জলি তাঁর মহাভাষ্যে ব্যাখ্যা করে বলেছেন বেদের শব্দ নিত্য নয়, মর্মার্থ ( Idea ) নিত্য। সে যুগে যাঁরা ঋষি বলে পরিচিত ছিলেন, তাঁরা ছিলেন জ্ঞানের সন্ধানী। তাঁদের গভীর মনন ও সাধনার ফলে জীবনের কোনো চরম মুহূর্তে তাঁদের অন্তরে যে সত্য বা জ্ঞানের উপলব্ধি হয়েছিল গ্রন্থাকারে নিবদ্ধ বেদ তাঁদের সেই অপরোক্ষ অনুভূতির প্রকাশ মাত্র। তাই ঋষিরা বলেছেন দুই রকম বিদ্যা জ্ঞাতব্য পরাবিদ্যা ও অপরা বিদ্যা এবং ঋগ্বেদ, যজুর্বেদ, সামবেদ অথর্ববেদ, শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, ছন্দ, জ্যোতিষ—এই সব অপরা বিদ্যা। যার দ্বারা সেই অক্ষর পুরুষ বা ব্রহ্মকে জানা যায় তা পরা বিদ্যা। ( মুণ্ডকোপনিষৎ ১।১।৪-৫ ) সুতরাং পুঁথিগত বিদ্যা বা শাস্ত্র জ্ঞান অপরাবিদ্যা আর যে অপরোক্ষ অনুভূতি দ্বারা ব্রহ্মকে উপলব্ধি করা বা জানা যায় তা পরাবিদ্যা। আমাদের পরম সৌভাগ্য যে আমাদের দেশের ঋষিরা কোন বিশেষ শাস্ত্র বা গ্রন্থকে আক্ষরিক অর্থে অভ্রান্ত মনে না করে পরাবিদ্যা বা অপরোক্ষ অনুভূতিকেই প্রাধান্য দিয়েছেন, কারণ—

"ছন্দাংসি যজ্ঞাঃ ক্রতব্য ব্রতানি ভূতং ভব্যং যচ্চ বেদা বদন্তি।"

( শ্বেতাশ্বতরোপনিষৎ ; ৪।৯ )

[ সমগ্র বেদ, বিভিন্ন যাগ, ব্রত, কালত্রয় এবং আর যা কিছু বেদ প্রকাশ করেছেন, তা সমস্তই এই অক্ষর ব্রহ্ম থেকে উৎপন্ন । ]

সুতরাং ব্রহ্মকে উপলব্ধি করা বা জানাই হচ্ছে আসল কথা, অপরা বিদ্যা যতটুকু পরাবিদ্যা লাভের সহায়ক হয় ততখানিই এর সার্থকতা । তাই তাঁরা স্মরণ করিয়ে দিয়েছেন –

"নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন
যমেবৈষবৃণুতে তেন লভ্যস্তইস্যষ আত্মা বৃণুতে তনূংস্বাম্ ।। (কঠ ; ২/২৩)

[ এই পরমাত্মাকে বেদাধ্যায়ন বা মেধা বা বহু শাস্ত্রজ্ঞান দ্বারা লাভ করা যায় না । যে সাধক তাঁকে প্রার্থনা করেন, তিনি তাঁকেই বরণ করেন, তাঁর নিকট তিনি স্বকীয়তনু অর্থাৎ স্বরূপ প্রকাশ করেন । ]

কিন্তু কিভাবে তাঁকে জানবো ? ঋষিরা বলেছেন "মনসৈবানুদ্রষ্টব্যং" (বৃহদারণ্যক ৪।৪।১) অর্থাৎ মনের দ্বারাই তাঁকে দর্শন করতে হবে । কিন্তু যে মন কেবলমাত্র তাৎক্ষণিক প্রয়োজনে আবদ্ধ, চঞ্চল বা অশান্ত, সেই মন দিয়ে তো তাঁকে জানা যাবে না । ( কঠ ; ২।২৪ ) তাই ঋষিরা বলেছেন – "জ্ঞান প্রসাদেন বিশুদ্ধসত্ত্ব স্ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মান্ । "( মুণ্ডকোপনিষৎ ৩।১।৮ )

[ জ্ঞানের দ্বারা শুদ্ধসত্ত্ব ব্যক্তি ধ্যান যুক্ত হয়ে নিরবয়ব ব্রহ্মকে উপলব্ধি করেন । ]

সুতরাং হৃদয় মনকে শুদ্ধ করে পবিত্র করে শান্ত ও মুক্ত মনের অধিকারী হয়ে একাগ্র মনে মননের দ্বারা সেই পরম পুরুষকে উপলব্ধি করে তাঁর প্রেরণার বশবর্তী হওয়া যায় । এই জানা সমগ্র জীবন দিয়ে জানা, জীবনের পরিপূর্ণতাই এই সাধনার মূল কথা । যিনি পূর্ণ স্বরূপ তাঁকে উপলব্ধি করতে হলে, দেহ, মন ও আত্মার পরিপূর্ণ বিকাশের সাহায্যে নিজেরও পূর্ণতা সাধন করে যেতে হবে । সেই জন্যই ঋষিরা বলেছেন, "ব্রহ্মবিদ ব্রহ্মৈব ভবতি" ( মুণ্ডকোপনিষৎ ৩।২।৯ ) অর্থাৎ ব্রহ্মকে উপলব্ধি করতে বলে ব্রহ্ম ভাবাপন্ন হতে হবে । তাই যীশুখৃষ্টও বলেছেন ; **"Be ye therefore perfect even as your Father which is in heaven is perfect". St Mathew 6/48** [ তোমার স্বর্গস্থ পিতার মত পূর্ণ হও ] । সুতরাং নিজের জীবনের পূর্ণতা সাধন করে ক্রমে সেই মহাজাগতিক চৈতন্যময় পরম সত্বার সঙ্গে একাত্ম হতে হবে । তাই বৃহদারণ্যক উপনিষদে ( ২।৪।৫ ) যাজ্ঞবল্ক্য কথিত "শ্রবণ, মনন ও নিদিধ্যাসন"ই সব সাধনার মূল কথা । যোগবাশিষ্ঠ গ্রন্থে বলা হয়েছে ।

"তরুরোপি হি জীবন্তি, জীবতি মৃগ পক্ষিণঃ
স জীবতি, মনো যস্য মননেনহি জীবতি ৷"

[ তরুলতাও জীবন ধারণ করে, পশু, পক্ষীও জীবন ধারণ করে। কিন্তু সেই প্রকৃত জীবন ধারণ করে, যে মননের দ্বারা জীবন ধারণ করে ]। এই "মননের" মধ্যেই রয়েছে মানুষের মনুষ্যত্ব, তা না হলে তরুলতা ও পশু পক্ষীর সঙ্গে তার বিশেষ কোন পার্থক্য নেই। সৃষ্টির আদি যুগ থেকে ক্রমবিকাশের ধারা বেয়ে প্রটোপ্লাজম্ এমিবা, প্রটোজোয়া প্রভৃতি অবস্থা থেকে বিভিন্ন স্তর অতিক্রম করে উদ্ভিদ, প্রাণী ও পূর্ণাঙ্গ মানব যখন পৃথিবীতে এলো তখন দেখা গেল যে পূর্ববর্তী প্রাণধারা থেকে ( অর্থাৎ অন্যান্য স্তরের প্রাণী থেকে ) তার একটা বিশেষ পার্থক্য আছে। যে বিশেষ গুণগত বা মানসিক বৈশিষ্ট্য মানুষকে শিম্পাঞ্জী বা গরিলা জাতীয় উন্নত ধরণের প্রাণীদের জান্তব অস্তিত্ব থেকে ক্রমোত্তরণ করে মানবিক অস্তিত্বের পৌছে দিয়েছে, তা হলো এই "মনন" ক্রিয়া। এই মনন ক্রিয়ার ফলে ক্রমে লক্ষ লক্ষ বছরের মধ্য দিয়ে মানব সভ্যতার অগ্রগতির সঙ্গে সঙ্গে সৃষ্টি হয়েছে শিল্প, সাহিত্য বিজ্ঞান, সমাজবিদ্যা, অর্থনীতি, দর্শন প্রভৃতি অপরা বিদ্যা ও অপরোক্ষ অনুভূতি প্রসূত অধ্যাত্ম চিন্তা বা পরাবিদ্যা যার পরিচয় পাওয়া যায় বেদ, বেদান্ত, উপনিষদ, গীতা, বাইবেল, কোরাণ, ত্রিপিটক, জেন্দাবে,স্তা গ্রন্থ সাহেব প্রভৃতি শাস্ত্রে এবং বিভিন্ন দেশের সাধুসন্ত প্রমুখ মনীষীদের জীবনে।

বৈজ্ঞানিকদের মতে পৃথিবীতে প্রথম প্রাণের আবির্ভাবের পর থেকেই ক্রম-বিকাশ বা বিবর্তনবাদের লীলা শুরু হয়েছে। অনেক আলোচনা ও বিতর্কের পর পরবর্তী কালে চার্লস ডারউইনের ক্রমবিকাশবাদ বা বিবর্তনবাদ কিছুটা পরিবর্তিত ও পরিশোধিত হলেও তার মূল সিদ্ধান্ত আজও স্বীকৃত ও সুপ্রতিষ্ঠিত। অনেকে একে নব-ডারউইনবাদ বা আধুনিক অভিব্যক্তিবাদ বলেন। তাঁদের মতে এটি সৃজনকারী প্রক্রিয়া যার মধ্যে ক্রমশঃ জটিলতর ও উন্নততর জীব সৃষ্টি করার প্রবণতা দেখা লক্ষ্য করা যায়। বিখ্যাত জীববিজ্ঞানী জুলিয়ান হাক্সলীর মতে পরিবেশের উপর নির্ভরশীলতা ক্রমশঃ কমে যাওয়া অর্থাৎ পরিবেশের প্রভাব ক্রমে মুক্ত হওয়া এবং আরো উন্নত হওয়ার সম্ভাবনাকে অব্যাহত রাখার প্রচেষ্টা ও ক্ষমতাই অভিব্যক্তি বাদ অনুযায়ী প্রগতির মাপকাঠি। তিনি বলেছেন, "Human history and human destiny are part of larger process. Only by getting some overall view of reality, in its dual aspect of self-transforming pattern and continuing process, can man

hope to get a clearer view of his place—his unique-place—in the process and steer a better course into the future."

( Evolution in Action ; Julian Huxlay, 1965 ed. p. 161 )

[ মানুষের ইতিহাস এবং পরিণতি একটি বৃহত্তর প্রক্রিয়ার অংশ। কেবলমাত্র আত্মরূপান্তরও উন্নয়নের দ্বারা ক্রমবিবর্তনের দ্বৈত প্রক্রিয়ার মাধ্যমে সামগ্রিক ভাবে বাস্তবতা সম্পর্কে সচেতন হয়ে মানুস ক্রম বিবর্তনের প্রক্রিয়ায় তার নিজের বিশিষ্ট স্থান সম্পর্কে সচেতন হতে পারে ও ভবিষ্যতে আরও উন্নতির পথে নিজেকে পরিচালিত করতে পারে। ] যে "মনন" ক্রিয়া মানুষকে তার পূর্ববর্তী স্তরের প্রাণী থেকে পৃথক করেছে তারই সাহায্যে মানুষ ক্রমে প্রজ্ঞার আলোকে অপরোক্ষ অনুভূতিতে উত্তোরিত হয়ে সেই চৈতন্যময় মহাসত্তার সঙ্গে একাত্ম হতে পারে অভিব্যক্তিবাদের মধ্য দিয়ে প্রাণধারাকে আরো উন্নত স্তরে নিয়ে যাওয়ার প্রচেষ্টায় যিনি রত। তাই মানুষ তার অন্তরের গভীরতম প্রদেশে পূর্ণতার প্রতি এক দুর্বার আকর্ষণ অনুভব করে বার বার এবং এই আকর্ষণই তাকে অমৃতের দিকে, শান্তির সন্ধানে অগ্রসর হয়ে যাওয়ার প্রেরণা যোগায়, যার ফলে সে তার বাস্তব পরিবেশকে জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে অতিক্রম করে যেতে চায়। তাই বিশ্বকবি রবীন্দ্রনাথের ভাষায় তার কেবলই মনে হয় "হেথা নয়, হেথা নয় অন্য কোথা অন্য কোনখানে" যেখানে "সব ক্ষতি মিথ্যা করি অনন্তের আনন্দ বিরাজে।" পরবর্তীকালের একজন খ্যাতনামা কবিও বলেছেন,

"তবু অগনন অর্ধসত্যের
উপরে সত্যের মত প্রতিভাত হয়ে নব নবীন ব্যাপ্তির
স্বর্গে সঞ্চারিত হয়ে মানুষ সবার জন্যে শুভ্রতার দিকে
অগ্রসর হতে চায়—অগ্রসর হয়ে যেতে পারে।"

( পৃথিবী সূর্যকে ঘিরে—জীবনানন্দ দাস )

পাশ্চাত্য কবিদের অনেকের চেতনায়ও এই তত্ত্ব উদ্ভাসিত হয়ে উঠেছিল। এডিশন ( Addison 1672-1719 ) বলেছেন,

" 'Tis the Divinity that stirs within us,
'Tis heaven itself that points out an hereafter
And intimates eternity to man.—" ( Soliloquy on the immortality of Soul )

ভল্টেয়ারের ( Voltaire—1694-1778 ) মতে,

"I am a puny part of the Great Whole

... ... ... ... ... ... ... ... ... ... ...

Seeking light amid the deepening gloom"

( Selecbeb Works of Voltaire, 1911, p. 3-5)

রোমান্টিক কবি শেলী ( Shelley – 1702-1822 ) বলেছেন,

"Life, like a dome of many coloured glass

Stains the white radiance of Eternity."

( Adoneis : 462-63 )

বিংশ শতাব্দীর আধুনিক কবিদের পথিকৃৎ টি. এস. এলিয়েটের ( Eliot – 1888-1965 ) কবিতাতেও এই আকুতি শোনা যায় :

"We must be still and still moving

Into another intensity

For a further union, a deeper Communion."

( Four Quartets, East Coker : VI )

আমাদের দেশের প্রাচীন কালের মুনি ঋষিদের প্রজ্ঞার আলোকেও এই তত্ত্ব প্রতিভাত হয়েছিল। তাই তাঁরা বলেছিলেন, "যা ভূমা বা মহান্ তাতেই সুখ, অল্পে সুখ নেই, ভূমাকে জানবার ইচ্ছা করতে হবে" ( ছান্দগ্যোপনিষৎ ৭।২৩।১ )। তাই তাঁরা বলেছেন।

"চরণ্ বৈ মধু বিন্দতি চরন্ স্বাদুমুদুম্বরম্।

সূর্যস্য পশ্য শ্রেমাণং যো ন তন্দ্রয়তে চরন্ ॥ চরৈবেতি, চরৈবেতি।"

( ঐতরেয় ব্রাহ্মণ ৭।১৫।৫ )

[ চলাটাই হল অমৃতত্ব লাভ, চলাটাই তার স্বাদু ফল, চেয়ে দেখ ঐ সূর্যের আলোক সম্পদ, যে সৃষ্টির আদি হতে চলতে চলতে একদিনও ঘুমিয়ে পড়ে নি। অতএব এগিয়ে চল, এগিয়ে চল। ] এই এগিয়ে চলা অবশ্যই মনন ক্রিয়ার সাহায্যে প্রজ্ঞার আলোকে অপরোক্ষ অনুভূতিতে প্রতিষ্ঠিত হয়ে আত্মিক ভাবে এগিয়ে চলা ও ক্রমে মহাজাগতিক চৈতন্যময় মহাসত্তার সঙ্গে একাত্ম হয়ে মানবত্ব থেকে দেবত্বে তথা উন্নত স্তরে উত্তরোরিত হওয়া, যে কথা বর্তমান যুগে স্যামুয়েল বাটলার, ফকনার থেকে শুরু করে জুলিয়ান হাক্সলী, বাঁগর্স, বানার্ডশ, ফাদার তিলার্ড ত্যশারদাঁ প্রমুখ বিভিন্ন মনীষীগণ 'নব-ডারুইনবাদ' বা 'অভিব্যক্তি বাদ' বা সৃজনশীল প্রক্রিয়ার (creative Principle) মাধ্যমে ইঙ্গিতে বলার চেষ্টা করেছেন।

উনবিংশ শতাব্দীর ভারতবর্ষে ধর্ম ও সমাজ সংস্কার আন্দোলনের এক অন্যতম উজ্জ্বল জ্যোতিষ্ক ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের আত্মজীবনী 'জীবন-বেদ' মননক্রিয়ার সাহায্যে জীবনের পরিপূর্ণ বিকাশের সঙ্গে সঙ্গে প্রজ্ঞার আলোকে অপরোক্ষ অনুভূতিতে প্রতিষ্ঠিত হয়ে পরমপুরুষকে উপলব্ধি করে সাধারণ মানুষ থেকে দৈবী মানুষে উত্তোরণের ইতিহাস, যার সহজ সরল ভাষা ও প্রত্যক্ষ অনুভূতির ফলশ্রুতি পাঠকদের মনে এক অভূতপূর্ব ভাবের সঞ্চার করে। রাজা রামমোহন রায় যে নবজাগরণ আন্দোলনের পূরোধা ছিলেন যুগ পুরুষ ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ছিলেন সে আন্দোলনের অন্যতম প্রাণ পুরুষ। এই বহুমুখী প্রতিভা সম্পন্ন মহাপুরুষটি ছিলেন একাধারে ঈশ্বরোপলব্ধি পরায়ণ ভক্ত সাধক, ধর্ম প্রচারক, বাগ্মী, সাহিত্য শিক্ষা ও সমাজ সংস্কারক, মানব প্রেমিক, দেশসেবক ও সমন্বয়াচার্য। বর্তমানে আমাদের দেশে বিভিন্ন ক্ষেত্রে সে সব জনহিতকর ও প্রগতিশীল আন্দোলন দেখা যায় তার প্রত্যেকটিতেই কেশবচন্দ্রের প্রত্যক্ষ বা পরোক্ষ প্রভাব দেখতে পাওয়া যায়। এমন কি, এক সময়ে যাঁরা তাঁর বিরোধী ছিলেন, তারাও পরবর্তী কালে তাঁর আদর্শ ও ব্যক্তিত্বের প্রভাবকে একেবারে অস্বীকার করতে পারেন নি। আমাদের দেশে যে সব মনীষীগণ অধ্যাত্ম সাধনায় রত থাকেন তাঁরা সাধারণতঃ জনসমাজ থেকে দূরে সরে কোন নির্জন স্থানে বা গুহায় সাধন ভজনে রত থাকেন। কোন আগ্রহী খোঁজ খবর পেয়ে জিজ্ঞাসু হয়ে তাঁদের কাছে যদি উপস্থিত হন তাহলে তাঁরা উপযুক্ত মনে করলে তাঁদের শিষ্য করে নিজস্ব সাধক সম্প্রদায় গঠন করে আশ্রমবাসী মঠ প্রতিষ্ঠা করে লোকালয় থেকে দূরে সাধনা ও ধ্যান ধারণায় মগ্ন থাকেন। ধর্ম সাধনার সঙ্গে সমাজতত্ত্ব বা লোকস্থিতির ঘনিষ্ঠ সম্পর্ক আছে, এই তত্ত্ব বিভিন্ন শাস্ত্রের মধ্যে বিক্ষিপ্ত ভাবে থাকলেও, তাঁরা ঠিক এ নিয়ে বিশেষ চিন্তা করেন নি। বৃহত্তর সমাজকে লোকাচার, দেশাচার ও নানারকম বিধি নিষেধের হাতে ছেড়ে দিয়ে, তাঁদের ভক্ত বৃন্দকে আধ্যাত্মিক সাধনার গজদন্ত-মিনারের উচ্চ শিখরে নিয়ে গেছেন।

কিন্তু কেশবচন্দ্রের 'ধর্মপিতামহ' রামমোহন প্রবর্তিত নবজাগরণ আন্দোলনের সময় থেকে এই দৃষ্টি ভঙ্গির পরির্তন দেখতে পাওয়া যায়। রামমোহন মনে করেন "actions of moral merit" ( English Works of Rammohun Roy : Burman & Nag, Part II, P. 100-101 ) চিত্ত শুদ্ধির জন্য প্রয়োজনীয় আচারের বেড়াজাল নয়। তিনি যে "ব্রহ্মনিষ্ঠ গৃহস্থে"র পরিকল্পনা করেছিলেন তার সংজ্ঞা সম্পর্কে বলেছেন, "যে যে উপায় দ্বারা লোকের শ্রেয় প্রাপ্তি হয়, তাহাই

কেবল ব্রহ্মনিষ্ঠের কর্তব্য, এই ধর্ম সনাতন হয়।" ( চারি প্রশ্নের উত্তর, ১৮২২ ) আর একটু ব্যাখ্যা করে রামমোহন বলেছেন, "ইন্দ্রিয় দমনে যত্ন অর্থাৎ জ্ঞানেন্দ্রিয় ও কর্মেন্দ্রিয় ও অন্তকরণকে এরূপে নিয়োগ করিতে যত্ন করিবেন যাহাতে আপনার বিঘ্ন ও পরের অনিষ্ট না হইয়া স্বীয় ও পরের অভীষ্ট জন্মে। বস্তুত যে ব্যবহারকে আপনার প্রতি অযোগ্য জানেন তাহা অন্যের প্রতিও অযোগ্য জানিয়া তদনুরূপ ব্যবহার করিতে যত্ন করিবেন।" ( অনুষ্ঠান, ১৮২৯, ৯ম প্রশ্নের উত্তর ) রামমোহনের এই ব্যাখ্যার মধ্যে বুদ্ধদেব, মহাবীর তীর্থংকর ও গীতার বাণীর যুগোপযোগী রূপায়ন দেখা যায়। মননক্রিয়ার সাহায্যে এই সাধনায় প্রবৃত্ত হলে স্বার্থবুদ্ধি বিসর্জন দিয়ে অনাসক্তভাবে কর্ম করা সম্ভব হয় এবং ক্রমে সর্বভূতে সমদৃষ্টি ও প্রেমে মনের সম্প্রসারণ হয়। নবযুগের কর্মযোগের এই হল মূলসূত্র এবং রামমোহনের পাণ্ডিত্য, তত্ত্বালোচনা এবং দেশ ও জাতির সর্বাঙ্গীন মঙ্গল কর্মে নিজেকে নিয়োজিত করার মূল উৎসও এই ব্যাখ্যার মধ্যে পাওয়া যায়। কেশবচন্দ্রের ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথ ব্রাহ্মধর্ম বীজে বলেছেন, ঈশ্বরের উপাসনার দ্বারা শুধু 'পারত্রিক' নয় 'ঐহিক' মঙ্গলও হয় অর্থাৎ আধ্যাত্ম-সাধনার সঙ্গে পার্থিব জীবনের যে বিচ্ছেদ ছিল তার সেতুবন্ধন করা হয়েছে এই বীজ মন্ত্রে। ঐ বীজমন্ত্রের চতুর্থ ধারার মহর্ষিকৃত সংস্কৃত অনুবাদ "তস্মিন্ প্রীতি তস্য প্রিয়কার্য সাধনঞ্চ তদুপাসনামেব" ( তাঁকে প্রীতি ও তাঁর প্রিয় কার্য করাই তাঁর উপাসনা ) শুনে পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মত মনীষী বিশেষভাবে মুগ্ধ হয়েছিলেন। তাঁর প্রিয়কার্য কি তা ব্যাখ্যা করে মহর্ষি দেবেন্দ্রনাথ বলেছেন, "তাঁহারা ( সাধু ব্যক্তিরা ) নিজে যে আনন্দ উপভোগ করেন, তাহা যতক্ষণ না অন্যকে দিতে পারেন, ততক্ষণ তাঁহাদের তৃপ্তি নাই ; অন্ন পান দীন দরিদ্রের সঙ্গে বিভাগ করিয়া গ্রহণ না করিলে তাঁহাদের মনের পরিতোষ হয় না" ( ব্রাহ্মধর্মের ১৪শ ব্যাখ্যান্ )।

এঁদের দুজনের ভাব শিষ্য ও উত্তরসূরী ব্রহ্মানন্দ কেশবচন্দ্র এই ভাবকেই আরো পরিস্ফুট করে বলেছেন, "Self must be altogether forgotten and all our thought and affections absorved in the interest of humanity. Deep sympathy makes us one with the World."
( Anniversery lecture : Behold the light of Heaven in India ; 23rd January, 1875 )

[ সম্পূর্ণভাবে স্বার্থবোধ বিসর্জন দিয়ে, আমাদের সব চিন্তা ও অনুভূতিকে সামগ্রিকভাবে মানব সমাজের মঙ্গল কর্মে নিমজ্জিত করতে হবে। গভীর সহানু-

ভূতি আমাদের সমগ্র জগতের সঙ্গে একাত্ম করতে পারে।] অন্য আর একটি উপদেশে কেশবচন্দ্র বলেছেন, "উপকারী আপনাকে শ্রেষ্ঠ মনে করিয়া যাহার উপকার করেন, তাহাকে আপনা অপেক্ষা নীচ মনে করেন, এইজন্য পরোপকার এই কথা ভক্তিশাস্ত্রে নাই, কিন্তু ভক্তিশাস্ত্রে ইহার প্রতিশব্দ আছে। সেই শব্দ পরসেবা, জীবে দয়া অর্থ পরসেবা। এই পরসেবা ব্রহ্মের প্রতি প্রেমের অনিবার্য ফল। এই সেবা প্রেম প্রসূত এবং মধুময়।... সেই ভূমি হইতে সকলকে ভালবাসিবে এবং পরসেবা করিবে।" ( ব্রহ্মগীতোপনিষৎ ; ৬ষ্ঠ সং, পৃ. ১৯৮-৯৯ ) নব জাগরণ আন্দোলনের শেষপর্বে আবির্ভূত আর একজন মণীষী স্বামী বিবেকানন্দও এই ভাবকে পরিস্ফুট করে বলেছেন, "সকল উপাসনার সার এই... শুদ্ধ চিত্ত হওয়াও অপরের কল্যাণ সাধন।...যিনি পিতাকে সেবা করিতে ইচ্ছা করেন, তাঁহাকে তাহার সন্তানগণের সেবা অগ্রে করিতে হইবে।—এইভাবে পরের সেবা শুভ কর্ম।" ( ভারতে বিবেকানন্দ, উদ্বোধন কার্য্যালয়, ১৩৭০, ১৪শ সং, পৃ. ৬২-৬৩ ) তাঁর বহু উদ্ধৃত কবিতার পংক্তিতে এই ভাবকেই তিনি রূপায়িত করেছেন :—

"বহুরূপে সম্মুখে তোমার, ছাড়ি কোথা খুঁজিছ ঈশ্বর ?
জীবে প্রেম করে যেইজন, সেইজন সেবিছে ঈশ্বর ।।"

এইভাবে রামমোহন, মহর্ষি দেবেন্দ্রনাথ, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র, স্বামী বিবেকানন্দ প্রমুখ মণীষীগণ উনবিংশ শতাব্দীতে ধর্মকে সামাজিক জাতীয় ও আন্তর্জাতীয় সম্বন্ধের মধ্য দিয়ে কর্মযোগের একটি নতুন যুগোপযোগী ভাব তুলে ধরেছেন। এই ভাব অনুযায়ী খাপছাড়াভাবে দু-একটা সৎকর্ম করা লোকশ্রেয় বা কর্মযোগ নয় কিন্তু যে সব আচার ব্যবহার, রীতি-নীতি, ব্যবস্থা ইত্যাদি দ্বারা ব্যক্তিগত, পারিবারিক, সামাজিক ও জাতীয় জীবন পরিচালিত হয় সেগুলোকে সংস্কার ও পরিশোধিত করে সামগ্রিক ভাবে জন সমাজ ও দেশকে উন্নত করাই এই কর্মযোগের আদর্শ।

এইভাবে উদ্বুদ্ধ হয়ে দেশ ও জাতি গঠনের জন্য সমাজ ও কর্মসংস্কার জাতিভেদ বিরোধী আন্দোলন, সমগ্র দেশজুড়ে সংহতি ও ঐক্যের বাণী প্রচার, মাদকদ্রব্য বিরোধী অভিযান, স্ত্রীশিক্ষার আন্দোলন, সুস্থ সাংবাদিকতার মাধ্যমে জনমত সংগঠন, জনসাধারণ ও শ্রমজীবিদের মধ্যে শিক্ষা বিস্তারের মাধ্যমে তাদের চরিত্রের মান উন্নয়ন ইত্যাদি বহুমুখী কর্মযজ্ঞে নিমজ্জিত হয়েও কেশবচন্দ্রের পক্ষে মনন ক্রিয়ার সাহায্যে প্রজ্ঞার আলোকে অপরোক্ষ অনুভূতি লাভ করে পরমপুরুষের স্পর্শ লাভ করতে কোন অসুবিধা হয় নি।

ষোলটি পরিচ্ছদ বিশিষ্ট কেশবচন্দ্রের আত্মজীবনী 'জীবনবেদ' আত্মার ঈশ্বরান্বেষণ তথা পূর্ণতার প্রতি আকর্ষণ ও পার্থিব জীবন থেকে উত্তোরিত হয়ে দিব্য প্রেরণায় সার্থকতা লাভ করে পরিপূর্ণ আত্মোপলব্ধির অন্তরঙ্গ ইতিহাস তাঁর বহুমুখী কর্মজীবনের পরিচয় এখানে নেই। তৈত্তিরীয় উপনিষদে ভৃগুর তপস্যা ও পঞ্চকোষের স্তর ভেদ করে ক্রমে আনন্দ স্বরূপের উপলব্ধি; বৃহদারণ্যক ও ছান্দোগ্য উপনিষদের যাজ্ঞবল্ক্য ও মৈত্রেয়ীর আত্মতত্ত্ব, কৌষীতুকি উপনিষদে আরুণির চিত্রের কাছ থেকে তত্ত্বজ্ঞান লাভ, কঠোপনিষদের যম ও নচিকেতার কথোপকথনের মধ্য দিয়ে মানব জীবন থেকে দিব্য জীবন উত্তরোণের মতই কেশবচন্দ্রের আত্মোপলব্ধির এই অন্তরঙ্গ ইতিহাস অনুপ্রেরণামূলক, শিক্ষাপ্রদ ও সুখপাঠ্য। প্রত্যেকেই কি ভাবে ক্রমে তাঁর জীবনকে দিব্য জীবনে পরিণত করে 'বেদে' পরিণত করতে পারেন ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের 'জীবন বেদ' আমাদের সেই পথেরই সন্ধান দেয়। ১৮৮০ সালের ২১শে নভেম্বর 'জীবন-গ্রন্থ' নামে একটি উপদেশে কেশবচন্দ্র বলেছেন, "লোকের চরিত্র পুণ্য প্রেমে গঠন করিয়া জীবন গ্রন্থ হইতে ঘটনা শ্লোক উদ্ধৃত করিয়া ব্যাখ্যা করিবে এবং তদ্বারা জগতে জ্ঞানালোক বিস্তার করিবে। জীবন হইতে জীবন জন্মিবে।... জীবন্ত দৃষ্টান্ত লোকের চক্ষের সম্মুখে ধারণ করিতে হইবে, জীবনরূপ বেদ বেদান্ত প্রস্তুত করিয়া মানুষের হাতে হাতে দিতে হইবে।" (সেবকের নিবেদন, ১ম ও ২য় খণ্ড, পৃ. ২২৭-২২৯) পরবর্তীকালে এ সম্পর্কে স্বামী বিবেকানন্দের উক্তিও বিশেষ ভাবে উল্লেখযোগ্য; "গ্রন্থ সম্বন্ধে বলিতে পারি, গ্রন্থের উপর অন্ধ বিশ্বাস যত কম হয়, ততই আমাদের মঙ্গল। আপনি নিজে প্রত্যক্ষ কি অনুভব করিয়াছেন, তাহাই প্রশ্ন। ঈশা, মূশা, বুদ্ধ কি করিয়াছেন, বলিলে কি হইবে—তাহাতে আমাদের কিছুই হইবে না, যতদিন না আমরা নিজেরাও সেগুলি জীবনে পরিণত করিতেছি।" (ভক্তি রহস্য, উদ্বোধন কার্য্যালয়, ১৩শ সং, পৃ. ৫৫) কোন একটি বিশেষ শাস্ত্র বা গ্রন্থের তত্ত্বে অন্ধভাবে বিশ্বাস করার চেয়ে বিশ্বাসী সাধকের জীবনের অধ্যাত্ম উপলব্ধি আমাদের পরমার্থিক জ্ঞান লাভের বেশী সহায়তা করে। তাই যে জীবন ঈশ্বরোপলব্ধিতে ধন্য তাই সর্বশ্রেষ্ঠ শাস্ত্র বা বেদ।

শাস্ত্রের অভ্রান্ততাতে বিশ্বাসী না হলেও ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ভারতীয় সংস্কৃতির মহান্ ঐতিহ্য সম্পর্কে অত্যন্ত শ্রদ্ধাশীল ছিলেন এবং দৃঢ় ভাবে বিশ্বাস করতেন যে বেদ, উপনিষদ, বেদান্ত, গীতা প্রভৃতি শাস্ত্রের প্রকৃত শিক্ষা দেশের জনসাধারণের মধ্যে প্রচার না করলে দেশের উন্নতি হবে না। তাই তাঁর আত্ম-জীবনীর নাম

"জীবনবেদ" ; যোগ-ভক্তি-জ্ঞান ইত্যাদি সাধনার উপদেশাবলীর নাম "ব্রহ্মোগীতা-পনিষৎ।" তাঁরই উৎসাহে তাঁর অনুগামী উপাধ্যায় গৌর গোবিন্দ রায় ভারত-বর্ষীয় ব্রাহ্মসমাজের পক্ষ থেকে "বেদান্ত সমন্বয় ভাষ্য", "গীতা সমন্বয় ভাষ্য" প্রভৃতি শাস্ত্রগ্রন্থ প্রকাশিত করেছিলেন। ১৮৬১ সালে Revelation নামক ক্ষুদ্র পুস্তিকায় কেশবচন্দ্র বলেছেন : "যখন উপনিষদাদি অনুপ্রেরণামূলক বাচন ভঙ্গিতে অধ্যাত্ম জগতের মহান্ পবিত্র অবস্থা বর্ণনা করে, তখন এমন কারো হৃদয় আছে কি যা অশুচিতার মধ্যে নিমগ্ন হতে পারে? ১৮৬৩ সালে The Brahmo Somaj Vindicated নামক বক্তৃতায় বলেছেন, "বর্তমান ব্রাহ্মধর্ম গ্রন্থের ভিত্তি হল স্বাভাবিক যুক্তিবাদের উপর প্রতিষ্ঠিত বেদান্তের সত্য সমূহ…।" ১৮৬৮ সালের ফেব্রুয়ারী মাসে "ভক্তি-শ্রীচৈতন্য" নামক ভাষণে বলেছেন, "হিন্দু শাস্ত্র রত্নাকর সদৃশ তাহাতে কিছুরই অভাব নাই। জ্ঞান চাও পাইবে, ভক্তি চাও পাইবে—কেবল ধর্মের জন্য ব্যাকুল হইতে হইবে। যদি ব্যাকুল হৃদয়ে অন্বেষণ কর তবে এত রত্ন লাভ করিবে যে তদ্বারা সমস্ত পৃথিবীকে সুশোভিত করিতে পারিবে।" (আচার্যের উপদেশ, ২য় খণ্ড, পৃঃ ৮-৯) ১৮৭০ সালের ইংল্যাণ্ডে বিভিন্ন ভাষণে প্রাচীন ভারতীয় সংস্কৃতি ও সভ্যতার মাহাত্ম্য ও বেদান্ত-উপনিষদের শিক্ষার শ্রেষ্ঠতার কথা উল্লেখ করেছেন এবং বলেছেন যে প্রাচীন ভারতীয় সভ্যতার আদর্শ ও বেদান্ত-উপনিষদের শিক্ষা থেকে বিচ্যুত হওয়ার ফলেই ভারতবর্ষ অধঃপতন ও দুর্দশায় পতিত হয়েছে। ১৮৭৮ সালে মহারাষ্ট্রের বিদুষী মহিলা পণ্ডিতা রমাবাই কেশব-চন্দ্রের সঙ্গে দেখা করেন ও মহিলাদের উন্নতির জন্য কাজ করার ইচ্ছা প্রকাশ করেন। তখন কেশবচন্দ্র প্রশ্ন করেছিলেন তিনি বেদ পড়েছেন কি না। রমাবাই এর কাছ থেকে নেতিবাচক উত্তর পেয়ে কেশবচন্দ্র মৃদু হেসে তাঁকে একখণ্ড বেদ উপহার দিয়ে বলেছিলেন ভারতীয় সংস্কৃতিকে ভাল করে জেনে তিনি যেন ঐ কাজ আরম্ভ করেন। ১৮৮১ সালের ৩রা জানুয়ারী "মাতৃভূমি" নামক উপদেশে বলে-ছেন ; "মা, এদেশের প্রাচীন ব্যবহার প্রাচীন শাস্ত্র অনেক। আমরা প্রাচীন গ্রন্থ, প্রাচীন শাস্ত্র গ্রহণ করিয়া পূর্ব্ব পুরুষদিগকে প্রণাম করি।" (মাঘোৎসব, ১ম ভাগ পৃঃ ১০) দেশকে 'মাতৃভূমি' বলে কেশবচন্দ্র যখন সম্বোধন করেছিলেন তখন তাঁর বন্ধু ও সহপাঠী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় রচিত 'আনন্দমঠ' প্রকাশিত হয় নি। (ঐ গ্রন্থের প্রথম প্রকাশকাল, ডিসেম্বর ; ১৮৮২) (১৮৮১ সালের ২১শে এপ্রিল "নিউ ডিস্‌পেনসেশান" পত্রিকায় কেশবচন্দ্র লিখেছিলেন, "আমরা এই শতাব্দীতে বৈদান্তিক ভাবের প্রতি আগ্রহ স্তিমিত হওয়া জাতীয় দুর্ভাগ্য বলে মনে করি।

বর্তমানে শিক্ষিত ভারতবাসী যে ভাবে উপনিষদকে উপেক্ষা করেন তা দেশদ্রোহীতার তুল্য ও ক্ষমার অযোগ্য। আর্য ঋষিদের এই ভাণ্ডারে মহা মূল্য মণি মাণিক্য সঞ্চিত আছে।...বেদান্ত দর্শনকে ক্রমে পরিস্ফুট করা আমাদের অন্যতম উদ্দেশ্য।" এই উদ্দেশ্য সফল করার জন্য ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ১৮৮৩ সালের জানুয়ারীতে 'বৈদিক বিদ্যালয়' স্থাপন করেছিলেন। ঐ বিদ্যালয় প্রতিষ্ঠার দিন খ্যাতনামা পণ্ডিত মহেশ চন্দ্র ন্যায়রত্ন বলেছিলেন, বাংলাদেশের পণ্ডিত সমাজ বেদ-উপনিষদের পুনরুজ্জীবন ও চর্চার উদ্যোগের জন্য কেশবচন্দ্রের কাছে চিরঋণী থাকবেন। (১৮৮৩ সালের ৭ই জানুয়ারীর 'নিউ ডিসপেনসেশান' পত্রিকা দ্রষ্টব্য)

ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের যীশু খৃষ্টের প্রতি প্রীতি ও শ্রদ্ধা সম্পর্কে দেশী বিদেশী অনেক পণ্ডিতই নানা রকম মন্তব্য করেছেন। কিন্তু স্বয়ং কেশবচন্দ্র যে ভারতীয় সংস্কৃতি ও সাধনার পরিপ্রেক্ষিতেই খৃষ্টের শিক্ষা ও সাধনাকে গ্রহণ করার পক্ষপাতি ছিলেন, তা তাঁর উক্তি থেকেই বেশ বোঝা যায়। ইংল্যাণ্ডে একটি ভাষণে কেশবচন্দ্র বলেছেন, "আমি নিজেকে কখনই খৃষ্টান বলে মনে করি না এবং কখনও করবোও না, কিন্তু আমার মধ্যে খৃষ্টের অধ্যাত্মভাব উপলব্ধি করার আকাংক্ষা আছে। খৃষ্টের অধ্যাত্মভাব বললে আমি ঈশ্বরের সঙ্গে সেই সত্য ও মধুর যোগ বুঝি যা খৃষ্ট নিজ জীবনে উপলব্ধি করেছিলেন।" (Lectures in England, 3rd ed. p, 289) খৃষ্টের পিতা অর্থাৎ ঈশ্বরের সঙ্গে "সত্য ও মধুরযোগ" কে কেশবচন্দ্র সম্পূর্ণভাবে বেদান্ত ভিত্তিক সাধনা বলে মনে করতেন। ১৮৭৯ সালের ৯ই এপ্রিল কলকাতার টাউন হলে তাঁর বিখ্যাত ভাষণ "India Asks Who is Christ"এ তিনি বলেছেন, "আপনারা একটু চিন্তা করলেই বুঝতে পারবেন, যে দিব্য মানবত্বের তত্ত্বটি মূলতঃ হিন্দু তত্ত্ব এবং খৃষ্টের জীবন ও চরিত্রের যে চিত্রটি আমি তুলে ধরেছি তা আদর্শ হিন্দু জীবনের চরিত্র। পরম সত্তার উপলব্ধিতে গভীরভাবে নিমগ্ন হয়ে যাওয়ার আদর্শটি অবশ্যই বৈদান্তিক হিন্দুধর্মের আদর্শ যা ভারতবর্ষে বিশেষভাবে প্রচলিত আছে এবং ঐ আদর্শের মাধ্যমেই ভারতবর্ষ খৃষ্টকে গ্রহণ করবে।" যীশু খৃষ্টকে তিনি যোগীশ্রেষ্ঠ বলে মনে করতেন এই জন্যই। ইংল্যাণ্ড ও ভারতবর্ষে তাঁর বিভিন্ন ভাষণে কেশবচন্দ্র যীশু খৃষ্টকে অবতার বা স্বয়ং ঈশ্বর রূপে উপাসনা করার তীব্র প্রতিবাদ জানিয়েছেন ও তার ফলে প্রচলিত খৃষ্ট ধর্মে বিশ্বাসীদের বিরাগভাজন হয়েছিলেন। এ বিষয়ে তাঁর উত্তরসূরী নব-বেদান্ত আন্দোলনের নেতা বিবেকানন্দের সঙ্গে কেশবচন্দ্রের দৃষ্টিভঙ্গীর একটা মৌলিক পার্থক্য ছিল। ১৮৭০ সালের ২৮শে মে ইংল্যাণ্ডে "খৃষ্ট ও খৃষ্টধর্ম" নামক ভাষণে

কেশবচন্দ্র বলেছেন, "আমরা যদি ঈশ্বরকে এবং মানবকে ভালবাসি তবে আমরা খৃষ্ট সদৃশ হয়ে অনন্ত জীবন লাভ করতে পারি। খৃষ্ট কখনই সেই পূজা বা শ্রদ্ধা দাবী করেন নি, যা বিশ্বস্রষ্টা ঈশ্বরের প্রাপ্য। শাস্ত্রে তিনি নিজেকে একজন পথ-প্রদর্শক রূপে উপস্থিত করেছেন, লক্ষ্য হিসাবে নয়।...আমরা যদি তাঁর প্রদর্শিত পথে চলি তাহলে তাঁর পিতা রূপী ঈশ্বরের সন্নিধানে, খৃষ্টের সন্নিধানে নয়, পৌঁছে যাব।" ( Lecture in England, 3rd Ed. p, 231 ) ১৯০০ সালে ডিসেম্বরে আমেরিকার কালিফোর্নিয়ায় "ঈশদূত যীশুখৃষ্ট" নামক ভাষণে স্বামী বিবেকানন্দ বলেছেন, "যদি প্রাচ্যবাসী হিসাবে আমাকে ন্যাজেরথের যীশুকে পূজা করতে হয় তাহলে একটি মাত্র পথই আমার আছে, তা হচ্ছে তাঁকে ঈশ্বর বোধে পূজা করা অন্য কোন ভাবে নয়।" ( Christ, The Messenger, Udbodhan Office, 5th ed, p, 16 ) জীবনবেদের পঞ্চম অধ্যায়ে ( স্বাধীনতা ) কেশবচন্দ্র এ সম্পর্কে তাঁর দৃষ্টিভঙ্গী আরো বিশদভাবে আলোচনা করেছেন।

মানুষের পূর্ণতার প্রতি আকর্ষণ তথা সৃজনশীল অভিব্যক্তিবাদ সম্পর্কে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র বিভিন্ন সময়ে বহু উক্তি করেছেন। বস্তুতঃ এই ছিল তাঁর সমন্বয়বাদের ভিত্তি। ১৮৬২ সালের ১১ই জানুয়ারী 'The Destinty of Human Life' ভাষণে কেশবচন্দ্র বলেছেন, "জীবনের সব অংশকেই সত্যের পথে এগিয়ে নিয়ে যেতে হবে, মনের সব শক্তি ও আবেগ পরিশীলিত ও উন্নত করতে হবে।... আমাদের অগ্রগতি হবে পরিপূর্ণ এবং একমুখীণ। এইভাবে সত্যিকারের ধর্মজীবন প্রবাহিত হয়ে চলে অসীম অনন্ত অসীম পুরুষের প্রতি।...এরই মধ্যে আছে প্রকৃত মনুষ্যত্ব।" ২৮৬৮ সালের ২৪শে জানুয়ারী Regenerating Faith নামক ভাষণে বলেছেন, আমরা চাই নবজীবন, এক ধরণের দিব্য পবিত্রতার জীবন।... তা লাভ করতে হলে আগেকার পশু জীবন থেকে নূতন ও উচ্চতর সত্তায় উন্নীত হতে হবে।" বিবর্তনবাদের মধ্য দিয়ে কি ভাবে মানব জীবন থেকে দিব্য জীবনে প্রবেশ করতে হবে সে বিষয়ে কেশবচন্দ্র বলেছেন, "তোমাদের বিবর্তনবাদ যেন মানবতাতেই আবদ্ধ হয়ে না থেকে আরো অগ্রসর হয়ে চলে। বিবর্তনবাদের যে বিধি তোমাদের জড় ও পশু জীবনে অতিক্রম করিয়েছে, সেই বিধিই মানবতাকেও অতিক্রম করে তোমাদের দিব্য জীবনে প্রতিষ্ঠিত করবে। বিবর্তনবাদের সর্বোচ্চ অবস্থা হল নবজীবনে প্রতিষ্ঠিত হওয়া নিম্নস্তরের মানবতার বিলোপ ও নূতন ধরনের দেব মানবতার বিবর্তন,---মানব জীবনের বদলে দিব্যজীবন।" কিভাবে মানব জীবনকে অতিক্রম করে দিব্য জীবনে প্রতিষ্ঠিত হওয়া যায় সে বিষয়ে কেশব-

চন্দ্র বলেছেন, "মানুষের একমাত্র করণীয় হল, ঈশ্বরের কাছে পরিপূর্ণ আত্ম সমর্পণ, তবেই তার অন্তরে দিব্য করুণার ক্রিয়া আরম্ভ হবে ও তাকে দিয়ে তার নিজের মুক্তির ব্যবস্থা করিয়ে নেবে। এই হল মানবাত্মার রূপান্তরের গোপন কথা।" ( Essays – Theological and Ethical, God's grace and man's efforts ) ১৮৮২ সালের ২১শে জানুয়ারী That Marvellous Mystery--- The Trinity নামক ভাষণেও এ সম্পর্কে কেশবচন্দ্র বলেছেন, "পশু জীবন থেকে মানবতায় উত্তোরিত হয়ে এর পরিপূর্ণ বিকাশ হয় মানবে। মানবে বিবর্তনই সৃষ্টির শেষ কথা নয়। এটা ক্রমাগত এগিয়ে চলে মানবতার প্রগতির সঙ্গে সঙ্গে---শিক্ষা ও সংস্কৃতির মাধ্যমে সে ক্রমে মানবতার উচ্চ স্বরে উন্নীত হয় ও ঈশ্বরের পুত্রে রূপান্তরিত হয়।"

ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের পূর্বপুরা মহাত্মা রামমোহন ও মহর্ষি দেবেন্দ্রনাথের বাণীতেও এই ভাবের আভাষ পাওয়া যায়। ১৮২৫ সালে প্রকাশিত On diffe-rent Modes of Worship নামক পুস্তিকায় রামমোহন বলেছেন, "আত্মিক উপাসনা দু'রকমের। প্রথমতঃ আত্মার দিব্য উৎস ধ্যান করা, ক্রমাগত ধ্যান করার ফলে আত্মা সব রকমের মানবিক অনুভূতি থেকে মুক্ত হয়ে ক্রমে বর্ণনাতীত মূল দিব্য জীবনের পরিপূর্ণতায় উন্নীত হয়। এই অবস্থাকেই সাধারণতঃ সমাধি বলে। দ্বিতীয়তঃ উপাস্যকে সর্বজ্ঞ, সর্বশক্তিমান প্রভৃতি পূর্ণ স্বরূপ ভাবাপন্ন মনে করে আত্মার বর্তমান অবস্থায় তাঁর থেকে স্বতন্ত্র অথচ তাঁর প্রতি নির্ভরশীল মনে করা।"

"ব্রাহ্মধর্মের মত ও বিশ্বাস" গ্রন্থের দ্বিতীয় উপদেশে মহর্ষি দেবেন্দ্রনাথ বলেছেন, "এই জগৎ সংসারের সমুদয় ব্যাপারই উন্নতির ব্যাপার।...মনুষ্য জাতির অবস্থা বিশেষ উন্নতিশীলা। তাহাদের মধ্যে জ্ঞানের উন্নতি হইতেছে এবং সামাজিক অবস্থারও উত্তরোত্তর হইয়া আসিতেছে।.. সেই প্রকার প্রতি মনুষ্য অনন্ত কালের মধ্যে যে কত উন্নত হইবে তাহা কে বলিতে পারে?" কেশবচন্দ্রের অনুগামী আচার্য প্রতাপচন্দ্র মজুমদার, যিনি ইউরোপ ও আমেরিকা ভ্রমণ করে ভারতীয় সংস্কৃতির উদার বাণী প্রচার করেছিলেন ও ১৮৯৩ সালের শিকাগো ধর্মমহাসভায় ভারতবর্ষের পক্ষ থেকে বিশেষ সম্মানিত প্রতিনিধি হিসাবে নিমন্ত্রিত হয়েছিলেন,---তাঁর একটি উপদেশে বলেছেন, "ক্রমাগত মানুষের শারীরিক মানসিক ও অধ্যাত্মিক অবস্থাতে পরিবর্তনের পর পরিবর্তন, উন্নতির পর উন্নতি হইতেছে। এই প্রকারে অসীম পরিবর্তন ও উন্নতির প্রভাবে মানুষ যতই

ভ্রম মায়া বর্জিত হইবে, ব্রহ্মদর্শন ও ব্রহ্মে অবস্থিতির যাবতীয় অন্তরায় যতই চলিয়া যাইবে, ততই জীবাত্মার সঙ্গে ব্রহ্মের অভেদ ও নিত্যযোগের উপায় সুনির্দিষ্ট হইবে।" (১৮৯৮ সালের ২০শে ফেব্রুয়ারী 'শান্তিকুটীরে' প্রদত্ত উপদেশ) ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের আর একজন অনুগামী সাধারণ ব্রাহ্মসমাজের আচার্য পণ্ডিত শিবনাথ শাস্ত্রী বলেছেন "জড় হইতে চেতন সর্বত্র বিচিত্রতা আশ্চর্যশক্তি ও কার্যের ভিতর দিয়া অনন্তের সত্তা ও জ্ঞান প্রকাশিত হইতেছে। জগৎ উন্নতির দিকে, বিকাশের দিকে চলিয়াছে। নিম্নস্তর হইতে উচ্চস্তরের দিকে সকল জীব ও জগৎ ক্রিয়া করিতেছে। সর্বত্র উর্দ্ধমুখীনতা, উঠিয়া আসা, নামিয়া যাওয়া নয়।---Evolutionএর ধারা simplicityহইতে Complexity-এর দিকে অগ্রসর হইতেছে।" (১৩১৬ সালে মাঘোৎসবের উপদেশ, স্মৃতিপূজা গ্রন্থমালা, ১মখণ্ড, ১৩৫৫. শ্রীহরিদাস রামানন্দ পৃঃ ৮৫-৮৬)

মহর্ষি দেবেন্দ্রনাথের কনিষ্ঠ পুত্র বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরের উক্তিতে ও এই ভাব দেখা। তিনি বলেছেন, "ব্রাহ্ম ধর্মের ভাবাত্মক লক্ষণটি কি? তাহা একটি মোটা কথা, তাহা অনন্তের ক্ষুধাবোধ, অনন্তের রসবোধ।···রামমোহন রায় হইতে কেশবচন্দ্র সেন পর্যন্ত সকলেরই জীবনে আমরা এই অনন্তের ক্ষুধা বোধের আনন্দ প্রত্যক্ষ করিয়াছি। "(সঞ্চয় ১৯৭০ সং পৃঃ ৭০-৮০)

আর একটু ব্যাখ্যা করে রবীন্দ্রনাথ বলেছেন, "জগতের বিপুল অভিব্যক্তিতে প্রথম অর্থ দেখলুম প্রাণকণায়, তারপরে জন্তুতে, তারপরে মানুষে। বাহির থেকে অন্তরের দিকে একে একে মুক্তির দ্বার খুলে যেতে লাগলো। মানুষ এসে যখন ঠেকলো তখন যবনিকা উঠতেই জীবকে দেখলুম তার ভূমায়। দেখলুম রহস্যময় যোগের তত্ত্বকে, পরম ঐক্যকে। আলোকের মতই মানুষের চৈতন্য মহাবিকিরণের দিকে চলেছে জ্ঞানে, কর্মে, ভাবে।" (মানুষের ধর্ম; ১৯৬০ সং, পৃঃ ৭১) পূর্ণতার প্রতি আকর্ষণের ফলে মানবাত্মার ক্রমবিকাশ ও দিব্য জীবনের উত্তোরণ প্রসঙ্গে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ও পূর্বোদ্ধৃত অন্যান্য মনীষীগণ যা বলেছেন, পরবর্তী কালে নব-বেদান্ত আন্দোলনের নেতা স্বামী বিবেকানন্দ ও 'দিব্যজীবন' (Life Divine) ও 'পূর্ণ যোগ' (Purna yoga) এর প্রণেতা শ্রীঅরবিন্দের ভাষণ ও উপদেশেও তার প্রতিফলন দেখতে পাওয়া যায়। ১৮৯৬ সালের ১৮ই নভেম্বর লণ্ডনে 'কর্ম-জীবনে বেদান্ত' বিষয়ে ভাষণ প্রসঙ্গে বিবেকানন্দ বলেছেন, "ইহা যদি সত্য হয় যে মানুষ মাংসল জন্তু বিশেষের পরিণাম মাত্র, তবে সেই জন্তু ও মানুষ একই পদার্থ, কেবল মানুষ সেই জন্তু বিশেষের বহু পরিমাণ বিকাশ মাত্র।···অতএব সীমাবদ্ধ

জীবাত্মাকেও ব্যক্তি বলা যাইতে পারে, তিনি ক্রমশঃ পূর্ণ ব্যক্তিত্বের দিকে অগ্রসর হইতেছেন। পূর্ণ ব্যক্তিত্ব তখনই লাভ হইবে, যখন তিনি অনন্তে পঁহুছিলেন, কিন্তু সেই অবস্থা লাভের পূর্বে তাঁহার ব্যক্তিত্বের ক্রমাগত পরিনাম, ক্রমাগত বিকাশ হইতেছে।" (জ্ঞানযোগ; উদ্বোধন কার্যালয়, ১৯ সং পৃঃ ৩৮৬) শ্রীঅরবিন্দ তাঁর The Life Divine গ্রন্থে বলেছেন, "এক আধ্যাত্মিক ক্রমবিকাশ বা অভি-ব্যক্তি জড়ের মধ্যে চৈতন্যের অভিব্যক্তির মাধ্যমে এক চিরন্তন আত্মোন্নতি যতক্ষণ না তা অন্তর্নিহিত পরমাত্মাকে প্রকাশ করে, এই হল পার্থিব জীবনের প্রধান বৈশিষ্ট বা চাবিকাঠি।" (The Life Divine; Vol II. P-24) তাঁর বিখ্যাত আধ্যাত্মিক রূপক কাব্য 'সাবিত্রী'তে শ্রীঅরবিন্দ এই তত্ত্বটি সুন্দর ভাবে পরিস্ফুট করেছেন;

"This transfiguration is earth's due to heaven
A natural debt binds man to the Supreme
His nature we must put on as he put ours;
We are sons of God and must be even as he
His human portion, we must grow Divine,"

(Book, I Canto Iv)

অথবা "Nature must live to manifest secret God
The spirit shall take up the human play
This earthly Life become the life Divine."

(Book XI, Canto I)

ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের ধর্মপিতামহ রামমোহন, ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথ থেকে আরম্ভ করে তাঁর অনুগামী আচার্য প্রতাপচন্দ্র মজুমদার, আচার্য শিবনাথ শাস্ত্রী ও পরবর্তী কালের রবীন্দ্রনাথ, নব-বেদান্ত আন্দোলনের নেতা স্বামী বিবেকানন্দ বা 'দিব্য জীবন' ও 'পূর্ণযোগ' এর প্রবক্তা শ্রীঅরবিন্দ প্রমুখ মনীষীদের সকলেরই প্রধান বক্তব্য হল আচার অনুষ্ঠান বা কোন বিশেষ শাস্ত্রের প্রতি অন্ধ আনুগত্যের চেয়ে জীবনের উৎকর্ষ সাধনই দেবত্বে উন্নীত হয়ে চৈতন্যময় পরমসত্তার সঙ্গে একাত্ম হওয়ার উপায়।

এই তত্ত্বই পরিস্ফুট হয়েছে ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের আধ্যাত্মিক জীবনী 'জীবন বেদে।' ক্রমাগত আত্মবিচার ও আত্মোপলব্ধির মধ্য দিয়ে কেশবচন্দ্র আত্মমগ্ন হয়ে নিরাসক্তভাবে নিজের জীবনের অধ্যাত্ম অনুভূতির উন্মেষ, ক্রমবিকাশ ও পরিণতির

কথা বর্ণনা করেছেন এই গ্রন্থে। তাঁর কর্মময় জীবনের বাহ্য কোন ঘটনার উল্লেখ এখানে নেই। শেষ পৃষ্ঠায় 'জীবনবেদ' রচনার উদ্দেশ্য সম্পর্কে কেশবচন্দ্র বলেছেন, "আমার 'জীবনবেদ' পড়িয়া পৃথিবী যে তোমারই পাদপদ্মে প্রণত হয়, তোমার প্রেম-ভক্তিতে প্রমত্ত হয়, কৃপা করিয়া তুমি এই আশীর্বাদ কর।" ১৮৮৩ সালের জানুয়ারীতে 'জীবনবেদ' প্রথম গ্রন্থাকারে প্রকাশিত হয়। তার আগে ১৮৮২ সালের ২৩শে জুলাই থেকে আরম্ভ করে প্রতি রবিবারে 'জীবনবেদে'র এক একটি অধ্যায় ভারতবর্ষীয় ব্রহ্ম মন্দিরের বেদী থেকে উপাসনার নিবেদন রূপে বিবৃত করা হয়েছিল। শেষ নিবেদনটি দেওয়া হয়েছিল, ১৮৮২ সালের ২৪শে ডিসেম্বর। প্রথম প্রকাশের পর 'জীবনবেদে'র অনেকগুলি সংস্করণ প্রকাশিত হয়েছিল এবং হিন্দী, উর্দ্দু, সংস্কৃত, তেলেগু, উড়িয়া, মারাঠি, ইংরাজী ( ৪টি ) ফরাসী প্রভৃতি ভাষায় অনুবাদিত হয়েছিল। এ থেকে বোঝা যায় যে এক সময়ে এই গ্রন্থটি যথেষ্ট সমাদৃত হয়েছিল। যদিও এর প্রতিটি অধ্যায় অমূল্য ও গুরুত্বপূর্ণ তবু এর মর্মবাণী বা মূল সুরটি 'বিয়োগ ও সংযোগ' নামে দ্বাদশ অধ্যায়ে পাওয়া যায়।---

"···কিন্তু সামঞ্জস্যের দিকেই যাইতেছি, নববিধানের দিকেই যাইতেছি। আংশিক ধর্ম ছাড়িয়া হৃদয় এখন পূর্ণতার দিকে গিয়াছে। এখন আর আংশিক উন্নতি সাধন করিতে পারি না। স্বদেশ, মাতৃভূমির কল্যাণের জন্য ঈশ্বর যে নববিধান দিয়াছেন ইহার অর্থ পূর্ণতা। এই পূর্ণতা মনের মধ্যে ছিল। মহর্ষি ঈশা বলিয়াছেন ঈশ্বরের মত পূর্ণ হও।·· ভগবান হৃদয়ের নারদকে শিখাইয়াছেন যখন এক জনকে নিমন্ত্রণ করি, এক সত্যকে আহ্বান করি, তখনই নারদ ঘুরিয়া ঘুরিয়া সমস্ত সাধুকে, সত্যকে নিমন্ত্রণ করিয়া আসেন।···একটিকে আনিতে গেলেই সকলগুলিকে আনিতে হয়।···এই দেখিয়াই নববিধান নামে অখ্যাত করিলাম নব ব্রাহ্মধর্মকে।···সত্যের তোড়া বাঁধা হইয়াছে। কোনদিন ঋষি আসিলেন, কোনদিন পাঞ্জাবের নানক আসিলেন, কোনদিন অযোধ্যার কবীর আসিলেন। ক্রমে ক্রমে সকলেই আসিতে লাগিলেন ঈশা, গৌরাঙ্গ সকলেই আসিলেন।···বিভিন্ন বাদ্য যন্ত্রের স্বর মিলিয়া এক সুমিষ্ট স্বর উৎপন্ন হইল। এখন পূর্ণতা চাই। পূর্ণতার দিকেই এখন যাইতেছি। ক্রমাগত চলিতেছি।···বাল্যকালে চলিয়াছি, যৌবনে ভ্রমণ করিয়াছি, মৃত্যুর পরেও দৌড়াতে হইবে। নববিধানে পূর্ণতা হইবেই হইবে। ···ভাই, বন্ধু, ঈশ্বরের পূর্ণতার দিকে লক্ষ্য রাখিয়া চলিতে হইবে। আর অংশ লইয়া ঈশ্বরের অপমান করিও না ;···পূর্ণব্রহ্ম, পূর্ণব্রহ্ম, পূর্ণব্রহ্ম, পূর্ণব্রহ্ম এই শব্দ উচ্চারণ করিতে করিতে পূর্ণতা না পাইলে নিস্তার দেখি না।---দয়াসিন্ধু পরমেশ্বর

দয়া করিয়া এই আশীর্বাদ কর, পূর্ণ ধর্ম লইয়া যা কিছু অভাব যেন দূর করি, পূর্ণ পবিত্রতার আনন্দে যেন মগ্ন হই।"

কি ভাবে আরো উপলব্ধির মধ্য দিয়ে পূর্ণতার সাধন তথা সমন্বয়বাদ কেশবচন্দ্রের জীবনে ক্রমে বিকশিত হয়ে উঠেছিল তার পরিচয় পাওয়া যায় তাঁর বিভিন্ন উক্তির মাঝে। ১৮৬০ সালের আগস্ট মাসে প্রেমের ধর্ম ( Religion of Love) পুস্তিকায় কেশবচন্দ্র বলেছেন, প্রকৃত ধর্মের উদ্দেশ্য সাম্প্রদায়িকতা বর্জন বিভিন্ন মতাবলম্বী মানব সমাজে ঐক্য স্থাপন ও সমস্ত মানব সমাজে শান্তি ও ভ্রাতৃভাব প্রতিষ্ঠা করে ঐক্য স্থাপন করা। ১৮৬১ সালের মে মাসে Revelation পুস্তিকায় বলেছেন সব ধর্মের শাস্ত্রেই মানবাত্মার মুক্তিপ্রদ মহান, পবিত্র সত্য আছে, আমাদের শ্রদ্ধার সঙ্গে তা গ্রহণ করা উচিত। ১৮৬২ সালের জানুয়ারী মাসে The Destiny of Humen life ভাষণে বলেছেন, বিশ্বাস, প্রেম ও পবিত্রতাকে ভিত্তি করে, মানবাত্মার সব বৃত্তিকেই, ক্রমাগত শোধন ও সামগ্রিক ভাবে উন্নত করে, ঈশ্বরের পূর্ণতার দিকে ক্রমশঃ অগ্রসর হয়ে যেতে হবে। এই ভাবে অগ্রসর হয়ে যাওয়াই মানুষের স্বাভাবিক ধর্ম। মানবাত্মা কতখানি মহৎ ও উন্নত হতে পারে তা বোঝাবার জন্য মহাপুরুষরা প্রায়ই পৃথিবীতে আবির্ভূত হন। ১৮৬৩ সালের Brahmo Samaj Vindicated ভাষণে বললেন, সব সত্যই ঈশ্বরের, কারণ সবই তাঁর কাছ থেকে আসছে। ১৮৬৫ সালের মাঘোৎসবের ভাষণে বলেছেন, জগতের সমস্ত সাধুরাই আমাদের নেতা ও গুরু স্থানীয়। ১৮৬৬ সালের Great Men নামক ভাষণে বলেছেন, (১) ঈশ্বরের প্রকাশ কিন্তু ব্রহ্মাণ্ডে বা প্রকৃতিতে (২) ঈশ্বরের প্রকাশ ইতিহাস, তিনি জাতি ও সভ্যতার উত্থান পতন নিয়ন্ত্রণ করে নানা রকম প্রগতিশীল আন্দোলনের মধ্য দিয়ে মানব সমাজকে পূর্ণতার দিকে নিয়ে চলেছেন (৩) ঈশ্বরের প্রকাশ মানুষের আত্মায়; মানুষের অন্তরে প্রত্যাদেশের মাধ্যমে তাঁর প্রকাশই সর্বশ্রেষ্ঠ প্রকাশ। প্রত্যেক মহাপুরুষই ঈশ্বরের বাণীবাহক হয়ে এক একটি বিশেষ বাণী প্রচার করে মানব সমাজকে উন্নত করার জন্য পৃথিবীতে আসেন। আমাদের উচিত শ্রদ্ধার সঙ্গে সকলের মূল বক্তব্যকে গ্রহণ করা। ১৮৬৯ সালের জানুয়ারীতে The future Church নামক ভাষণে বললেন, কোন ধর্মই সর্বতোভাবে উল্লেখণীয় নয়, সকলেরই অনুষ্ঠানাদির মাধ্যমে কিছু তত্ত্ব বা আকাঙ্ক্ষাকে রূপায়িত করার চেষ্টা করা হয়েছে। ভবিষ্যতের ধর্ম সব ধর্মের মূল তত্ত্বকে আত্মস্থ করে গড়ে উঠবে, যদিও দেশ কাল-ভেদে তার স্বাতন্ত্র্য বজায় থাকবে।

এই ভাবে ১৮৭০ থেকে ১৮৭৪ সাল পর্যন্ত ইংল্যাণ্ডে ও ভারতে বিভিন্ন ভাষণ ও প্রার্থনায় তাঁর এই উপলব্ধিকে তিনি নানা ভাবে ব্যাখ্যা করেছেন। ১৮৭৪ সালের ৮ই মার্চ 'বিধাতা পূজা – বিশেষ বিধানে বিশ্বাস' এই উপদেশে বলেছেন, "জগতে যত ধর্ম সম্প্রদায় হইয়াছে প্রত্যেক সম্প্রদায়ই এক একটি বিশেষ বিধানের উপর সংস্থাপিত।...যখনই মঙ্গলময় বিধাতা দেখিলেন যে একটি ধর্মসম্প্রদায় ক্রমে নির্জীব হইতে লাগিল—তখনই জগতের পরিত্রাণের জন্য কতগুলি অগ্নিময় শাস্ত্র দিয়া নূতন কতকগুলি সতেজ গুরু প্রেরণ করিলেন, যখন তাহারাও পুরাতন হইল আবার এক নূতন বিধান প্রেরিত হইল।... আমরা বিশ্বাস করি আমাদের এই ব্রাহ্মসমাজ তাঁহারই বিশেষ বিধান।" এ সবের ফলশ্রুতি হিসাবে ১৮৮০ সালের ২০শে জানুয়ারী ভারতবর্ষীয় ব্রহ্ম মন্দিরের বেদী থেকে নববিধান ঘোষণার দিন তাঁর যে উপলব্ধিকে রূপায়িত করতে চেয়েছিলেন' 'জীবনবেদের দ্বাদশ অধ্যায়ে সেই পূর্ণতা সাধনের কথা তথা সকল ধর্মের মর্মবাণী ও সকল মহাপুরুষের জীবন সত্যকে আত্মিকরণের (assimilisation) মধ্য দিয়ে মানুষ জীবন থেকে দিব্য জীবনে উত্তরোরিত হয়ে চৈতন্যময় পরমসত্ত্বার সঙ্গে একাত্ম হওয়ার কথাই বলেছেন। এই হল জীবনবেদের মর্মবাণী।

ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের একজন জীবনীকার স্বর্গীয় মণি বাগচি বলেছেন, "কেশবচন্দ্রের অধ্যাত্ম জীবনের ক্রমবিকাশের ইতিহাস যাঁহারা গভীর ভাবে অনুশীলন করিয়াছেন, তাঁহারাই ইহা দেখিয়াছেন যে তাঁহার ধর্মমত তাঁহার ধর্ম-জীবনের আরম্ভ হইতেই বিবর্তনের দিকে ধাপে ধাপে অগ্রসর হইতেছিল। কেহ যেন মনে না করেন নববিধান কেশবচন্দ্রের একদিনের বা এক মুহূর্তের চিন্তার ফল।...অনেকের ধারণা কেশবচন্দ্র অন্যর নিকট ঋণ করিয়া ধর্মজীবন ও ধর্ম-সমাজ গঠন করিয়াছিলেন, তাঁহার বুঝি কোন মৌলিকতা ছিল না। কেশবচন্দ্র নিজেই ইহার উত্তর দিয়াছেন।" ( কেশবচন্দ্র, জিজ্ঞাসা, ১৩৬৬ সং, পৃঃ ১৬৬-৬৭ ) ১৮৮০ সালে ব্রহ্মমন্দিরের বেদী থেকে নববিধান ঘোষণার দিন কেশবচন্দ্র তাঁর অধ্যাত্ম অনুভূতির যে পূর্ণাঙ্গ চিত্রটি সকলের কাছে তুলে ধরেছিলেন ১৮৬০ সাল থেকে কি ভাবে ক্রমে বিকশিত হয়ে উঠেছিল তার সংক্ষিপ্ত ইতিহাস আমরা বর্ণনা করেছি। ১০৮০ আগেই ১৮৭৫ সালের ২৩ শে জানুয়ারী কলকাতা টাউনহলে প্রদত্ত তাঁর বিখ্যাত ভাষণ "Behold the Light of Heaven in Indiaতেই তার পরিপূর্ণ রূপটি আমরা পাই। ঐ ভাষণে তিনি বলেছেন, "সত্য এক, কিন্তু প্রভু বিভিন্ন যুগে বিভিন্ন ভাবে তাকে প্রতিভাত করেছেন। সুতরাং একটি নূতন

বিধান আমাদের মধ্যে প্রেরিত হয়েছে যা কোন একটি বিশেষ ধরণের নূতন মতবাদ নয়, কিন্তু পূর্ববর্তী সকল বিধানের উন্নত নবভাব।...ধ্বংসের জন্য এর আগমন নয় কিন্তু পূর্ববর্তী মহাপুরুষদের শিক্ষার পূর্ণতা সাধনাই এর উদ্দেশ্য। এক দিক দিয়ে এটি যেমন অতীতের সব সাধনার পরিপূর্ণতা, তেমনি এর মধ্যে ভবিষ্যৎ বিধানের বীজ আছে।"

এর প্রায় দুমাস পরে ১৮৭৫ সালের ১৫ই মার্চ দক্ষিণেশ্বরের খ্যাতনামা মহামানব, যিনি প্রায় নিরক্ষর হওয়া সত্ত্বেও অতি উচ্চ অধ্যাত্ম অনুভূতিসম্পন্ন ও সর্বধর্মের প্রতি সমদৃষ্টি ভাবাপন্ন ছিলেন, শ্রীরামকৃষ্ণ পরমহংসদেব বেলঘরিয়া তপোবনে এসে ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের সঙ্গে সাক্ষাৎ ও ধর্ম প্রসঙ্গ করেছিলেন। তাঁদের ব্যক্তিগত পরিচয় এই প্রথম, কিন্তু এর আগে ( আনুমানিক ১৮৬৪-৬৫ সালে ) শ্রীরামকৃষ্ণদেব আদি ব্রাহ্মসমাজে উপাসনায় কেশবচন্দ্রকে দেখে বলেছিলেন "এরই ফাৎনা ডুবেছে।" বেলঘরিয়া উদ্যানে প্রথম সাক্ষাৎকারের পর শ্রীরাম-কৃষ্ণদেব "ব্যাঙাচির লেজ খসে যাওয়ার" উপমা দিয়ে বলেছিলেন, "মানুষের যতদিন অবিদ্যায় ল্যাজ না খসে ততদিন সংসার জলে পড়ে থাকে। অবিদ্যার ল্যাজ খসলে—জ্ঞান হলে তবে মুক্ত হয়ে বেড়াতে পারে, আবার ইচ্ছা হলে সংসারেও থাকতে পারে।" ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত, ১ম ভাগ ১৮৮৪ ; ২৬শে অক্টোবর ) খ্যাতনামা দেশনায়ক বরিশালের শ্রীযুক্ত অশ্বিনীকুমার দত্ত ( যিনি বরিশালের "কেশবচন্দ্র সেন" বলে পরিচিত ছিলেন ) তাঁকে যে প্রশ্ন করেছিলেন তার উত্তর শ্রীরামকৃষ্ণদেব বলেছিলেন :

"কেশববাবু কেমন লোক ?

ঠাকুর—ওগো সে দৈবী মানুষ" ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত ১ম ভাগ, ১৯ সং পরিশিষ্ট পৃঃ ২৬২ )

কি ভাবে কেশবচন্দ্র 'ফাৎনা ডুবিয়ে' 'অবিদ্যার ল্যাজ খসিয়ে' ক্রমে 'দৈবী মানুষে' পরিণত হয়েছিলেন, তাঁর আধ্যাত্মিক আত্মজীবনী 'জীবনবেদ' তারই অন্তরঙ্গ সুলিখিত ইতিহাস যা পাঠ করলে একটি বিশেষ অনুভূতিতে আমাদের অন্তর আপ্লুত হয়ে ওঠে। ভাব ও ভাষার দিক দিয়ে এটি বাংলা সাহিত্যে একটি অমূল্য সম্পদ হিসাবে গণ্য হওয়ার যোগ্য। 'জীবনবেদ' এই কথাটি কেশবচন্দ্রই প্রথম বাংলা সাহিত্যে ব্যবহার করেছেন। জাতি, ধর্ম, বর্ণ নির্বিশেষে যে কোনো সম্প্রদায়ের ঈশ্বর বিশ্বাসী উদারমনা মানুষ এই গ্রন্থটি পাঠ করে উপকৃত ও তৃপ্ত হবেন, এ বিষয়ে কোন সন্দেহের অবকাশ নেই। 'জীবনবেদে'র প্রথম পরিচ্ছদ

'প্রার্থনা'। ধর্মজীবনের প্রথম কথাও এই। ধর্মজীবনের প্রারম্ভে ধর্মার্থীর সামনে কত শাস্ত্র, কত মতবাদ, কত সম্প্রদায়, কত সাধু মহাপুরুষ উপস্থিত। কাকে ছেড়ে কাকে গ্রহণ করা উচিত এ এক মহা সমস্যা। প্রচলিত ধারণা এই যে এ সমস্যার সমাধানের জন্য সদ্‌গুরুর কাছে দীক্ষা নিয়ে তাঁর নির্দেশ অনুযায়ী সাধন ভজনে রত হওয়া উচিত। কিন্তু কে সদ্‌গুরু বা সত্যিকারের গুরু, যিনি চৈতন্যময় পরম সত্তার সঙ্গে একাত্ম হওয়ার পথের সন্ধান দিতে পারবেন? 'গুরু গীতা' প্রভৃতি শাস্ত্রে সদ্‌গুরুর যে লক্ষণ বলা হয়েছে, সে রকম গুরু পাওয়া অতি দুর্লভ। কোন শাস্ত্র বা কোন মহাপুরুষের উপদেশ অনুসারে চলা উচিত, তাও এই অবস্থায় বোঝা খুব কঠিন, কারণ বিভিন্ন মত ও আদর্শের বেড়াজালে মন বিভ্রান্ত হয়। তখন কবিগুরু রবীন্দ্রনাথের ভাষায় মনে হয়,

"তোমার কথা হেথা কেহ তো বলে না, করে শুধু মিছে কোলাহল
সুধা সাগরের তীরেতে বসিয়া পান করে শুধু হলাহল"

... ... ...

আমি কোথা যাব, কাহারে শুধাব, নিয়ে যায় সবে টানিয়া"

সুতরাং সবচেয়ে শ্রেষ্ঠ পন্থা হল সর্ব শাস্ত্র, সর্ব ধর্মের প্রসূতি যিনি তাঁর শরণ নেওয়া, তাঁর কাছেই নিজেকে নিঃশেষে সোঁপে দেওয়া। কারণ সেই অবস্থাতেই রবীন্দ্রনাথের ভাষায় বলা যায়—

"শূন্য করিয়া রাখ তোর বাঁশী, বাজাবার যিনি বাজাবেন আসি"

তাই ব্রহ্মানন্দ কেশবচন্দ্র বলেছেন, "গির্জায় যাইব, কি মসজিদে যাইব, দেবালয়ে যাইব, কি বৌদ্ধদিগের দলে যোগ দিব—তাহার কিছুই ভাবিতাম না। প্রথমেই বেদ, বেদান্ত কোরান পুরান অপেক্ষা শ্রেষ্ঠ যে প্রার্থনা, তাহাই অবলম্বন করিলাম"। (জীবনবেদ, ১ম অধ্যায়) কারণ "প্রার্থনা কর বাঁচিবে, চরিত্র ভাল হইবে, যাহা কিছু অভাব পাইবে—এই কথাই জীবনের পূর্বদিক হইতে পশ্চিমে, উত্তর দিক হইতে দক্ষিণে প্রবাহিত হইত।" ঋগ্বেদের ৩য় মণ্ডলের ৬২ সূক্তের ১০ম শ্লোকে বিখ্যাত গায়ত্রী মন্ত্রে সূর্যের অন্তর্যামী তেজঃ স্বরূপ সর্বব্যাপী পরমাত্মাকে অন্তর্যামী রূপে চিন্তা করতে বলা হয়েছে, যিনি আমাদের সব বুদ্ধি বৃত্তি প্রেরণ করছেন। কঠোপনিষদের ১ম অধ্যায়ের ২য় বল্লীর নবম শ্লোকে বলা হয়েছে তর্ক দ্বারা, বেদাধ্যায়ন বা মেধা দ্বারা পরমাত্মাকে পাওয়া যায় না, যাঁকে ইনি বরণ করেন তিনিই এঁকে লাভ করেন। তাই গীতাতেও অর্জুনকে উপলক্ষ্য করে আমাদের সকলকে গীতাকার বলেছেন "হে ভারত সর্বতোভাবে তাঁরই শরণ নাও; তাঁর প্রসাদে পরম

শান্তি ও নিত্যস্থান পাবে।" ( ১৮।৬২ ) পরে ৬৫ শ্লোকে ঈশ্বরের উক্তি রূপে বলেছেন, "তুমি আমাতেই চিত্ত রাখ, আমাকে ভক্তি কর, আমাকে পূজা কর, আমাকে নমস্কার কর, আমি প্রতিজ্ঞা করে বলছি, তুমি আমাকেই পাবে।" যীশু-খৃষ্টও বলেছেন, "চাও তাহলে দেওয়া হবে, সন্ধান কর তাহলে পাবে, করাঘাত কর, তাহলে তোমার জন্য দরজা খুলে যাবে।" ( মথি ৭ : ৭ ) মহানির্বাণ লাভের আগে বুদ্ধদেবও বলেছিলেন তাঁর শিষ্যদের, "আত্মদীপোভব—তুমি নিজেই তোমার আলোকবর্তিকা হও। তোমার প্রজ্ঞাদৃষ্টিই তোমাকে পথ দেখাবে···" ( ধৰ্ম্মপদ ; হরফ প্রকাশনী, ১ম সং, পৃঃ ৮৭ ) সহজ, সরল প্রার্থনার মাধ্যমেই ক্রমেই ব্রহ্মানন্দ কেশবচন্দ্র অন্তরে এই প্রজ্ঞার আলো লাভ করেছিলেন। তাঁর ধর্মপিতামহ রামমোহন কেনোপনিষদের ইংরাজী ভূমিকায় ( ১৮২৩ ) বলেছেন সর্বশক্তিমান পুরুষের মঙ্গল ইচ্ছার উপর একান্তভাবে নির্ভর করা উচিত, কারণ আমরা একান্ত মনে যা চাই, তা তিনিই কেবল আমাদের পাইয়ে দিতে পারেন। কেশবচন্দ্রের ধর্মবন্ধু সাধকশ্রেষ্ঠ মহামানব শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবও বলেছেন, "ব্যাকুল হৃদয়ে তাঁকে প্রার্থনা করো আর কাঁদো। এইরূপে চিত্ত শুদ্ধি হয়ে যাবে। নির্মল জলে সূর্যের প্রতিবিম্ব দেখতে পাবে।" ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত : ১ম ভাগ, ১৮৮৪, ১৯শে অক্টোবর ) ব্রহ্মানন্দ কেশবচন্দ্র অধ্যয়নশীল ও তৎকালীন পাশ্চাত্য দর্শন ও ধর্মতত্ত্বে সুপণ্ডিত। 'বেদ, বেদান্ত, কোরাণ, পুরাণ অপেক্ষা শ্রেষ্ঠ যে প্রার্থনা' তাতে ডুব দিয়ে প্রত্যক্ষ ঈশ্বরোপলব্ধির পথে অগ্রসর হয়ে সব সন্দেহ দূর করার সাধনায় মগ্ন হয়েছিলেন। তাই তিনি বলেছেন, "প্রার্থনা করিলে উত্তর পাওয়া যায়, দেখিতে চাহিলে দেখা যায়, শুনিতে চাহিলে শোনা যায়— এই জানিতাম।···প্রার্থনা করিয়া আদেশের জন্য প্রতীক্ষা করিতাম।···যে প্রার্থনা করিয়া আদেশের জন্য অপেক্ষা করে না সে প্রবঞ্চক।" ( জীবনবেদ ; ১ম অধ্যায় )

জীবনবেদের দ্বিতীয় অধ্যায় 'পাপবোধ'। প্রার্থনার উদ্দেশ্য অধ্যাত্ম অনুভূতি ও বল সঞ্চয়। অধ্যাত্ম অনুভূতির ফলে সাধক যত অধ্যাত্ম জীবনে অগ্রসর হন ততই তাঁর নিজের অপূর্ণতা ও সীমাবদ্ধতার প্রতি তাঁর দৃষ্টি পড়ে এবং পাপবোধও তীক্ষ্ম হতে থাকে, কারণ মনের শূন্যতা যাতে পাপচিন্তায় ভরে না যায়, সে বিষয়ে সতর্ক থাকতে হয়। এ সম্পর্কে কোনো কোনো মহলে বিশেষতঃ গত শতাব্দীর শেষ ভাগে অভ্যুদিত হিন্দু পুনরুত্থান আন্দোলন বা নব-বেদান্ত আন্দোলনের নেতৃবৃন্দের মধ্যে কিছু ভুল ধারণা প্রচলিত আছে। তাঁরা মনে করেন কেশবচন্দ্রের "পাপবোধ" খৃষ্টীয় প্রভাবের ফল, ভারতীয় ধর্ম সাধনায় এর কোনো স্থান নেই। তাই স্বামী

বিবেকানন্দ বলেছেন, "শ্রীযুক্ত কেশবচন্দ্র সেন ও শ্রীরামকৃষ্ণের মধ্যে একটি বিশেষ পার্থক্য ছিল। শ্রীরামকৃষ্ণদেব জগতের ভিতর পাপ বা অশুভ কিছু দেখতে পেতেন না, কাজেই সেই মন্দ দূর করার জন্য চেষ্টা করারও কোন প্রয়োজন বোধ করতেন না। আর কেশবচন্দ্র একজন মস্ত নৈতিক সংস্কারক, নেতা এবং ভারতবর্ষীয় ব্রাহ্ম সমাজের প্রতিষ্ঠাতা ছিলেন।" ( দেববাণী ; উদ্বোধন কার্যালয় : ১২শ সং ; পৃঃ ৪৯ ) যদিও এই সরল প্রাণ সাধকশ্রেষ্ঠ মহামানব প্রায়ই ও কথা বলে সকলকে উৎসাহিত করতেন যে নিজেকে পাপী মনে করা উচিত নয়, ঈশ্বরের নাম করলে আর পাপ থাকে না ইত্যাদি, কিন্তু নিজের বেলা পাপকে উপেক্ষা করেন নি। তাই চিন্ময়ী জগত মাতার কাছে প্রার্থনা করার সময় বলেছিলেন ; "আমি মার কাছে কেবল ভক্তি চেয়েছিলাম।...বলেছিলাম 'মা এই নাও তোমার পাপ, এই নাও তোমার পুণ্য, আমায় শুদ্ধাভক্তি দাও' "। ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত ; ১ম ভাগ ; ১৮৮২, ২৭শে অক্টোবর ) তা ছাড়া এক সময় যারা অসৎ জীবন যাপন করেছিল তিনি তাদের পাদস্পর্শ করে প্রণাম করতে দিতেন না। ভগবতী দাসী নামে একজন স্ত্রীলোক, প্রথম দিকে যার স্বভাব-চরিত্র ভাল ছিল না, দক্ষিণেশ্বরে শ্রীরামকৃষ্ণ দেবকে দর্শন করতে এসে, তাঁর পায়ে হাত দিয়ে প্রণাম করার পর ; "বৃশ্চিক দংশন করিলে যেমন লোক চমকিয়া উঠে ও অস্থির হইয়া পড়ে, শ্রীরামকৃষ্ণ সেইরূপ অস্থির হইয়া 'গোবিন্দ গোবিন্দ' এই নাম উচ্চারণ করিতে করিতে দাঁড়াইয়া পড়িলেন। ঘরের কোনে গঙ্গাজলের একটি জালা ছিল—এখনও আছে। হাঁপাইতে হাঁপাইতে যেন ব্যস্ত হইয়া সেই জালার কাছে গেলেন। পায়ের যেখানে দাসী স্পর্শ করিয়াছিল গঙ্গাজল লইয়া সে স্থান ধুইতে লাগিলেন।" ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত ; ২য় ভাগ ; ১৮৮৩ ৫ই জুন )

কেশবচন্দ্রের ধর্মপিতামহ রামমোহন বলেছেন, "পাপী মনস্তাপ করিলে ঈশ্বর করুণাশক্তি দ্বারা মার্জনা করেন..." ব্রাহ্মণ সেবধি, সাহিত্য পরিষদ সং ; পৃঃ ১৩ ) তাঁর ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথ বলেছেন—"পাপেতে ভীত হইয়াছ, তাঁহার শরণাপন্ন হও, তাহা হইতে মুক্ত হওয়ার ইচ্ছা কর, ঈশ্বরের নিকটে ক্রন্দন কর।... অনুতাপিত হৃদয়ে তাঁহার নিকট অশ্রুপাত করুন তাহা হইলেই তাঁহার হৃদয়ের যন্ত্রণা যাইবে, পাপের আকর্ষণ থাকিবে না..." (ব্রাহ্মধর্মের ৩য় ব্যাখ্যান) সুতরাং যাঁরা মনে করেন কেশবচন্দ্রের আগে ব্রাহ্মসমাজে পাপবোধ সম্পর্কে সচেতনতা একেবারেই ছিল না, তাঁদের ধারণা সঠিক নয়। পাপ ও তা থেকে মুক্ত হওয়ার আকাংখা ও প্রচেষ্টা ধর্মার্থী ও সাধকদের জীবনের চিরন্তন সমস্যা। বৃহদারণ্যক

উপনিষদে বলা হয়েছে "এই প্রেতাত্মা জন্ম গ্রহণ করার সময় শরীর ধারণ কালে পাপ রাশির সঙ্গে সংসৃষ্ট হন।" (৪।৩।৮) ঐ উপনিষদেই এ কথাও বলা হয়েছে "তং বিদিত্বা ন লিপ্যতে কর্মণা পাপকেন।" (৪।৪।২৩) [ তাঁর স্বরূপ বা মহিমা জানলে কেউ পাপ কর্মের দ্বারা লিপ্ত হয় না।] কেনোপনিষদের ৪র্থ খণ্ডের ৯ম শ্লোকেও পাপ থেকে মুক্ত হওয়ার উপায় সম্পর্কে বলা হয়েছে ; "যিনি এই ব্রহ্ম বিদ্যা অবগত হন, তিনি পাপ থেকে মুক্ত হয়ে অনন্ত ও সর্বশ্রেষ্ঠ স্বর্গলোকে প্রতিষ্ঠিত হন।" মুণ্ডকোপনিষদের ৩য় মুণ্ডকের ২য় খণ্ডের নবম শ্লোকে বলা হয়েছে, যিনি সেই পরব্রহ্মকে জানেন, তিনি ব্রহ্ম স্বরূপ প্রাপ্ত হন এবং তিনি "তরতি শোকং তরতি পাপ্মানং" অর্থাৎ শোক ও পাপ থেকে উত্তীর্ণ হন। কৌষীতকি উপনিষদের দ্বিতীয় অধ্যায়ের ৫ম শ্লোকেও ঋষি অন্তর থেকে ব্যাকুল প্রার্থনা ধ্বনিত হয়েছিল, "তুমি বিশেষভাবে পাপ বিনাশক, বিশেষভাবে আমার পাপ বিনাশ কর।" গীতার তৃতীয় অধ্যায়ের ৩৬ নং শ্লোকে শ্রীকৃষ্ণের প্রতি অর্জুনের ব্যাকুল প্রশ্ন সর্ব-যুগের সাধকদেরই চিরন্তন আকুতি ফুটে উঠেছে, "হে কৃষ্ণ লোকে কার দ্বারা প্রযুক্ত হয়ে যেন অনিচ্ছা সত্ত্বেও যেন বলপূর্বক নিয়োজিত হয়ে পাপাচরণ করে ?" পরবর্তী শ্লোকে গীতাকার শ্রীকৃষ্ণের জবানীতে বলেছেন, রজোগুণোৎপন্ন কাম ও ক্রোধের ফলেই এরকম হয়। কিন্তু এর চরম উত্তরটি দিয়েছেন ১৮ দশ অধ্যায়ের ৬৬নং শ্লোকং "সর্ব ধর্মান পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ" ইত্যাদি অর্থাৎ সব ধর্ম পরিত্যাগ করে তুমি একমাত্র আমারই শরণ নাও ; আমি তোমাকে সব পাপ থেকে মুক্ত করবো। মনুসংহিতায়ও বলা হয়েছে :

"কৃত্বা পাপং হি সন্তপং তস্মাৎ পাপাৎ প্রমুচ্যতে
নৈবং কুর্য্যাৎ পুনরিতি নিবৃত্ত্যা পূয়তে তু সঃ ॥" (১১।২৩১)

[ পাপ করে তার জন্য অনুতাপ করলে সেই পাপ থেকে সে মুক্ত হয়। 'এ কর্ম আর করবো না' এই প্রতিজ্ঞা করে তা থেকে নিবৃত্ত হলে সে পবিত্র হয়। ] মহাভারতের আদি, শান্তি ও উদ্যোগ পর্বেও পাপপুণ্য সম্পর্কে অনেক কথা আছে। সর্বজনবিদিত সূর্য প্রণাম মন্ত্রে দিবাকরকে 'সর্ব পাপঘ্নং' অর্থাৎ সর্ব পাপহারী বলা হয়েছে। সুতরাং অনুতপ্ত হয়ে ব্যাকুল প্রাণে পরমপুরুষের শরণাপন্ন হলে পাপ থেকে মুক্ত হয়ে ক্রমে পবিত্র হওয়া যায়, এই ভাব খৃষ্টধর্ম থেকে এসেছে, প্রাচীন ভারতের শাশ্বত ধর্মে এর কোন স্থান ছিল না ; এই ধারণা সত্যি নয়। প্রচলিত খৃষ্টধর্ম অনুযায়ী মানুষের আদি পিতামাতা আদম্ এবং ইভ্ নিষিদ্ধ ফল ভক্ষণ করে যে পাপ করেছিলেন, তার ফলে মানুষ মাত্রেই জন্ম পাপী অর্থাৎ পাপেতেই তার জন্ম। যীশুখৃষ্টকে ঈশ্বরের

একমাত্র পুত্র ও অবতার বলে বিশ্বাস করে তাঁর শরণাপন্ন হলে পাপ থেকে পরিত্রাণ পাওয়া যায়। যীশু খৃষ্টকে 'প্রফেটদের মধ্যে অন্যতম' মনে করে যথেষ্ট শ্রদ্ধা করলেও ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের পাপ সম্পর্কে ধরণা এই ভাব থেকে সম্পূর্ণ স্বতন্ত্র। তিনি বলেছেন, "শরীর যখন আছে, কাম ক্রোধাদির মূলও আছে—এ কথা বলিতেছি বটে, কিন্তু সে মত মানি না, যে মতে পাপই মানুষের জন্ম নির্দেশ করে। পাপের সম্ভাবনায় জন্ম ইহা মানি। শারীরিক প্রবৃত্তি যখন আছে, পাপের মূল সেইখানে।" ( জীবনবেদ, ২য় অধ্যায় ) আধুনিক মনোবিজ্ঞানও বলে যে মানুষের অবচেতন মনে অনেক বাসনা কামনা 'ছাইচাপা' দেওয়া অবস্থায় থাকে। উপনিষদের ঋষি এবং গীতাকারের মতো কেশবচন্দ্রও মনে করেন ব্রহ্ম সহবাস অর্থাৎ অনুতাপ ও প্রার্থনা সহযোগে ঈশ্বরের শরণাপন্ন হলে ক্রমে পাপ থেকে মুক্ত হওয়া যায়। তাই কেশব-চন্দ্র বলেছেন, "বন্ধু যেমন অন্ধকারের কথা বলিলাম, তেমনি আলোকের কথাও বলিলাম। যদি পাপ করিয়া থাকো, তোমার প্রাণ ছট্‌ফট্ করুক। যেমনই ছট্‌ফট্ করিবে অমনি শান্তিদেবী নিকটে আসিয়া তোমাকে শান্তি দান করিবেন। (জীবন-বেদ, ঐ ) কারণ যে মাকে প্রাণ দিয়াছে সে কি পাপকে ভয় করে" ( ঐ )। ১৮৮১ সালের ১লা মে 'পাপাসুর জয়' নামে উপদেশে ( সেবকের নিবেদন, ৩য় খণ্ড, পৃঃ ১১৩—১২৩ ) কেশবচন্দ্র বলেছেন, ঈশ্বরের ইচ্ছার বিরুদ্ধে যে ইচ্ছা পোষণ করা হয় তাই পাপ। এ জাতীয় সব রকম পাপ প্রলোভন থেকে রক্ষা পাওয়ার জন্য প্রার্থনার সাহায্যে ধর্মবল ও সৎসাহস সঞ্চয় করতে হবে।

জীবনবেদের তৃতীয় অধ্যায় 'অগ্নিমন্ত্রে দীক্ষা।' প্রার্থনা ও পাপবোধের দ্বারা চিত্তশুদ্ধি হওয়ার পর সাধক জীবনের যে উৎসাহ ও প্রেরণার সঞ্চার হয় তাকেই ব্রহ্মানন্দ কেশবচন্দ্র অগ্নিমন্ত্রে দীক্ষা বলেছেন। কেশবচন্দ্র চিরদিনই নির্জীবতা ও স্থবিরত্বের বিরোধী। তাঁর যোগ, ভক্তি, জ্ঞান ও কর্মের সম্মিলিত জীবন দ্বারা তিনি তরুণ ও যুবকদের চিরদিনই নিত্য নূতন আদর্শ ও কর্মযজ্ঞে উৎসাহ ও প্রেরণা দিয়েছিলেন। তাঁর তেজোপূর্ণ বক্তৃতা ও উপদেশ তৎকালিন যুব সমাজকে অগ্নিমন্ত্রে দীক্ষিত করেছিল এ সম্পর্কে স্বামী বিবেকানন্দ বলেছেন ; "... that the genuine orator (Keshub), exercised a sort of hypnotism over the audience. I have listened to many orators, Indian, English and American, but Keshub Chandra Sen was easily the greatest of them all" ( 'লাহোরের, ট্রিবিউন 'পত্রিকার সম্পাদক শ্রীনগেন্দ্রনাথ গুপ্তের স্মৃতি কথা, ৭ই জানুয়ারী, ১৯২৬ সংখ্যায় 'নববিধান'

পত্রিকা থেকে উদ্ধৃত ) কেশবচন্দ্র বলছেন "ক্রমাগত নূতন ভাব লইবার, নূতন সম্ভোগ করিবার ইচ্ছা হইতেছে। এ লোক ক্রমাগত নূতন সম্ভোগ করিবার ইচ্ছা হইতেছে। এ লোক ক্রমাগত নূতন দিকেই দৌড়াইতেছে। নূতন মাত্রই উত্তাপবিশিষ্ট ; পুরাতন অর্থই শীতল।...এইরূপ তেজ, উৎসাহ, উত্তাপ, অগ্নি প্রত্যেককেই রাখিতে হইবে। উৎসাহদাতা, প্রাণদাতা যিনি তাঁহাকেই ডাকি, উৎসাহের সহিত অগ্নি স্বরূপকে ডাকি।" (জীবনবেদ : ৩য় অধ্যায় ) খ্যাত-নামা কবি মোহিতলাল মজুমদার বলেছেন, "এই যে উত্তাপের অবস্থা, ইহাই কেশবজীবনের সর্বপ্রধান বৈশিষ্ট্য।...ইহারই ফলে আমরা নব যুগের নূতন কালচার সৃষ্টি করিয়াছি—রাষ্ট্রে, সমাজে ও সাহিত্য, বিষম আদর্শের মিলন ঘটাইয়া সমগ্র ভারতের ইতিহাসে নূতন অধ্যায় ঘোষণা করিয়াছি।...কেশবের অব্যবহিত পরবর্তীকালে যে আর এক মহাপুরুষ এই জাতির জীবন যজ্ঞে শেষ আহুতি দিয়াছিলেন, সেই বীর সন্ন্যাসী স্বামী বিবেকানন্দও তাঁহার প্রচার প্রণালী ও কর্মপদ্ধতিতে কেশবের দ্বারা প্রভাবিত হইয়াছেলেন ; যে অগ্নিমন্ত্রে দীক্ষার কথা কেশব তাহার 'জীবনবেদে' উল্লেখ করিয়াছেন, ভাবের সেই উৎসাহ, কর্মোন্মাদনার সেই উত্তাপ বিবেকানন্দের জীবনেও অপরিমিত।" (বঙ্গশ্রী, ফাল্গুন, ১৩৪০ )

জীবনবেদের চতুর্থ পরিচ্ছদ—"অরণ্যবাস ও বৈরাগ্য।" এ বিষয়ে কেশবচন্দ্র বলেছেন, "বন ছিল না, বনে গেলাম না। গৈরিক বস্ত্রের ভাব ছিল না, তাহাও পরিলাম না।...যে বাড়িতে ছিলাম সেই বাড়িকে যে ঘরে ছিলাম সে ঘরকে শ্মশানের মত বনের মত করিলাম।...সংসারের টাকাকড়ির মধ্যে থাকিয়াও আমি সামান্য বস্ত্র পরিয়াই সময় কাটাইতাম।...যদি দ্বিজ হইবার বাসনা কর, ঈশ্বরের হাতে যদি আপনাকে দেখিতে চাও, অন্তরের ভিতরে যে জন্তু আছে তাহাকে মারিতে হইবে কুপ্রবৃত্তি সকলকে তাড়াইতে হইবে। কিছুদিন শোকের অশ্রু পরিবে...অবশেষে চমৎকার ভাগবতী তনু লাভ হইবে। ( জীবনবেদ, ৪র্থ অধ্যায় ) বাহ্যিক কৃচ্ছ্রসাধন বা চিহ্ন ধারণ নয় কিন্তু সংসারে থেকেই ঈশ্বরের শরণাপন্ন হয়ে অনাসক্ত জীবনযাপন করাই প্রকৃত 'অরণ্যবাস ও বৈরাগ্য'। গেরুয়া বা ভস্ম নয় কিন্তু "স্বার্থনাশস্তু বৈরাগ্যং।" এই সাধনার ফলে পরে সংসারের সঙ্গে কি রকম সম্পর্ক গড়ে ওঠে সে বিষয়ে কেশবচন্দ্র বলেছেন "স্ত্রী পুত্রকে আগে ভয়ানক ভাবিয়াছিলাম এখন তাহাদিগকে চরি ধারে বসাইয়া কত আনন্দ করিতেছি। মনে হয় এই পৃথিবীতে স্বর্গ দেখিতেছি।' (জীবনবেদ ৪র্থ অধ্যায়) তাঁর ধর্মপিতামহ রামমোহন "ব্রহ্মনিষ্ঠ গৃহস্থে"র আদর্শ সম্পর্কে

বলেছেন, "তাবদ্বস্তুর আশ্রয় পরব্রহ্ম হন ; এইরূপ চিন্তনের দ্বারা জ্ঞাননিষ্ঠ গৃহস্থেরা তৎ তৎ কর্ম নিষ্পন্ন করেন।" ( ব্রহ্মনিষ্ঠ গৃহস্থের লক্ষণ ) তাঁর ধর্মবন্ধু শ্রীরাম-কৃষ্ণদেবও বলেছেন, "লুকোচুরি খেলায় যেমন বুড়ী ছুঁলে চোর হয় না, সেই রকম ভগবানের পাদপদ্ম ছুঁলে আর সংসারে বদ্ধ হয় না। ( শ্রীশ্রীরামকৃষ্ণ উপদেশ, স্বামী ব্রহ্মানন্দ, ২৬শ সং, পৃ. ৪২ )

জীবনবেদের পঞ্চম অধ্যায় স্বাধীনতা'। স্বাধীনতার সংজ্ঞা ব্যাখ্যা করে কেশব-চন্দ্র বলেছেন, "আমার ইষ্ট দেবতা যখন আমাকে মন্ত্র দিয়াছিলেন, তন্মধ্যে মহা স্বাধীনতা মন্ত্র নিবিষ্ট ছিল।···স্বেচ্ছাচারের অধীন হওয়া হইবে না··· কোনো এক পুস্তককে কেন অভ্রান্ত ভাবিব? কেন একটি মানুষকে অবলম্বন করিব? মহামান্য ঈশা মহীয়ান হউন, শ্রীগৌরাঙ্গকেও যথেষ্ট ভক্তি করি, কিন্তু তাঁহাদিগকে জীবনের আদর্শ করিনা। অহঙ্কারী বলিতে চাও বল। দুরাচার বলিবে তাহাও বল। কিন্তু কোন মানুষকে জীবনের আদর্শ কখনও মনে করি নাই, করিবও না। পূর্ণ আদর্শ মানুষ হইতে পারে না। যেখানে ঈশার আলোক পৌঁছিতে পারে না, ঈশ্বর আদর্শ হইয়া নিজ আলোকে সে স্থান প্রকাশ করেন। কোন পুস্তক নাই, যাহাতে পূর্ণ জ্ঞান পাইতে পারি, এইজন্য বইকে আদর্শ করিয়া লই নাই। ঈশ্বরের পুত্র সকলকে আমি যেমন ভালবাসি কে এমন ভালবাসিয়া থাকে? অথচ আমিই বলি তাহাদিগকে জীবনের আদর্শ ভাবিয়া পিতার অপমান করিব না।···ঈশ্বরের কাছেই আমি থাকিব। স্বর্গে কি পৃথিবীতে কাহারও দাস হইব না। (জীবনবেদ ৫ম অধ্যায়) মুণ্ডকোপনিষদে ( ৩।২।৯ ) বলা হয়েছে 'ব্রহ্মবেদব্রহ্মৈব ভবতি' অর্থাৎ যিনি ব্রহ্মকে জানেন তিনি ব্রহ্মের স্বরূপ প্রাপ্ত হন। গীতাতেও বলা হয়েছে—

"পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।

বেদ্যং পবিত্রমোঙ্কার ঋক্ সাম যজুরেব চ ।।" (৯।১৭)

[ আমি এই জগতের পিতা, মাতা, বিধাতা, পিতামহ, যা কিছু জ্ঞেয় এবং পবিত্র বস্তু আমিই। আমি ব্রহ্মবাচক ওঙ্কার, আমিই ঋক, সাম ও যজুর্বেদ স্বরূপ। ]
সুতরাং সেই পূর্ণ স্বরূপ পরব্রহ্মকেই আদর্শ করে ক্রমে পূর্ণতার দিকে অগ্রসর হয়ে যেতে হবে, বিভিন্ন শাস্ত্র ও মহাপুরুষগণ এই পূর্ণতার প্রতি অগ্রসর হয়ে যাওয়ার সহায়ক মাত্র। তাই ব্রহ্মানন্দ কেশবচন্দ্র অন্যত্র বলেছেন, "আমরা কোন সাধুকে ঈশ্বরের সিংহাসনে প্রতিষ্ঠিত করিয়া অপরাধী হইতে পারি না। আমরা সর্বাগ্রে মাকে ভালবাসিয়াছি এবং মার কথাতেই তাঁর সাধু সন্তানদের সেবা করিয়াছি। যদি মা বলিয়া না দিতেন, যদি মা দেখাইয়া না দিতেন তাহা হইলে আমরা এসকল

সাধুদিগের নামও করিতাম না।" (১৮৮০, ২২শে আগষ্ট জগজ্জননী এবং তাঁর সাধু সন্তানগণ; সেবকের নিবেদন, ১ম ২য় খণ্ড, পৃঃ ১০৫) কেশবচন্দ্র এই সর্বাঙ্গিন স্বাধীনতা চেতনা তৎকালীন জাতীয় জীবনে কি ধরণের প্রভাব বিস্তার করেছিল তা বিশ্লেষণ করে বিখ্যাত স্বদেশী আন্দোলনের নেতা মনীষী বিপিনচন্দ্র পাল বলেছেন, "বিগত পঞ্চাশ বৎসর ধরিয়া বাঙ্গালী যে স্বাধীনতা মন্ত্র সাধন করিয়া আসিয়াছে, বলিতে গেলে কেশবচন্দ্রই সেই মন্ত্রের প্রথম দীক্ষাগুরু। জাতীয় স্বাধীনতা জগতের সর্বত্রই ব্যক্তিগত স্বাধীনতার উপর প্রতিষ্ঠিত হইয়াছে। যেখানেই জাতীয় স্বাধীনতার প্রচেষ্ট হইয়াছে, সেখানেই তাহার গোড়ার একটা ধর্মের প্রেরণা জাগিয়াছে এবং সেই ধর্মের প্রেরণায় মানুষ আগে ভিতরের বাঁধন কাটিয়াছে, নিজের চিন্তা ও চিত্তকে বাহিরের বন্ধন মুক্ত করিয়াছে, পরিবারে ও সমাজে এই আদর্শকে গড়িয়া তুলিতে গিয়াছে, এবং পরিণামে এই ব্যক্তিগত স্বাধীনতার সুদৃঢ় ভিত্তির উপরই নিজের রাষ্ট্রের স্বাধীনতা প্রতিষ্ঠা করিবার জন্য অগ্রসর হইয়াছে।... এই দিক দিয়া ভারতের বিশেষতঃ বাংলার বর্তমান স্বাধীনতা আন্দোলনের ইতিহাস আলোচনা করিলে ইহার মূলে একরূপ প্রথম শিক্ষা ও দীক্ষা গুরু রূপে কেশবচন্দ্র ও তাহার প্রতিষ্ঠিত ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজকে দেখিতে পাই।" (বাংলার নবযুগের কথা, বঙ্গবাণী পত্রিকা, ১৩২৯ বঙ্গাব্দ)

জীবনবেদের ষষ্ঠ অধ্যায় 'বিবেক' এ বিষয়ে কেশবচন্দ্র বলেছেন, '... কিন্তু 'আমি'র মধ্যে তুমি বলিয়া সম্বোধন করে, যাহা আমি নই, এমন একজনকে স্পষ্ট অনুভব করি, তাহার কথা শুনিয়াই ধর্মকার্য করিতে চাই। একজন যে ভিতরে কথা কয়, এই পরীক্ষিত সত্য বার বার অনুভূত হইয়াছে।... আমি ইহাকে ভূতের বাণী বলি না, ব্রহ্মবাণী বলি।... যতই যোগ সাধন করিলাম, মনোবিজ্ঞান আলোচনা করিলাম, মনের ভিতর ততই বুঝিলাম— জীবরূপ বাড়ী দোতলা নীচে জীব, উপরে ব্রহ্ম। জীব বৃক্ষে দুইটি পাখী, এক ছোট পাখী জীবাত্মা, আর এক বড় পাখী পরমাত্মা।... একটি বেদ বেদান্ত বলে, আর একটি মরণের কথা বলে। এক স্থূল রসনা আসার কথা বলে, আর সূক্ষ্ম রসনা 'হরি হরি' বলে।... শুভক্ষণে ব্রহ্মবাণী মানিয়াছি, তাই এতদিনে এত সঞ্চয় করিয়াছি।" (জীবনবেদ, ৬ষ্ঠ অধ্যায়) শাস্ত্র নয়, তথাকথিত গুরুর উপদেশ নয়, কিন্তু অন্তরবাসী ঈশ্বরের আদেশই যে দেশাচার ও লোকাচারের উর্ধে মানুষের জীবনের নিয়ন্ত্রক, উপনিষদ ও গীতাদ এই মহান্ শিক্ষাকে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র প্রার্থনা পরায়ণতা ও বিবেক-বাণী সাধনার মধ্য দিয়ে নিজের জীবনে রূপায়িত করে তুলেছিলেন।

শ্বেতাশ্বতর উপনিষদে বলা হয়েছে, "এষ দেবো বিশ্বকর্মা মহাত্মা সদা জনানাং হৃদয়ে সন্নিবিষ্ট" ( ৪।১৭ ) [ পরমেশ্বর বিশ্বকর্মা ও মহাত্মা, ইনি সকলের হৃদয়ে সর্বদা অবস্থান করছেন ।] মুণ্ডকোপনিষদে ( ৩।১।১ ) আছে, "দ্বা সুপর্না সযুজা সখায়া সমানং বৃক্ষ পরিষস্বজাতে ।" অর্থাৎ দুইটি সুন্দর পক্ষী এক বৃক্ষ অবলম্বন করে আছেন। তাঁরা সর্বদা একত্রে থাকেন এবং উভয়ে পরস্পরের সখা। তাই কেশবচন্দ্র বলেছেন, 'জীব বৃক্ষে দুইটি পাখী, এক ছোট পাখী জীবাত্মা, আর বড় পাখী পরমাত্মা।" গীতার অষ্টাদশ অধ্যায়ের ৬১ নং শ্লোকে বলা হয়েছে ঈশ্বর সর্বজীবের হৃদয়ে অধিষ্ঠিত হয়ে আছেন। কেশবচন্দ্রের ধর্মপিতামহ রামমোহন তাঁর একটি সঙ্গীতে বলেছেন, "তোমাতে যে আত্মারূপে প্রকাশ, সেই ব্যপ্ত চরাচরে ।" কিন্তু অন্তরবাসী ঈশ্বরের আদেশ বা ব্রহ্মবাণী শুনতে হলে মনকে শুদ্ধ ও পবিত্র করে অন্য স্তরে নিয়ে যেতে হবে। কঠোপনিষদে আছে মনন ও সংশয় রহিত বুদ্ধি দ্বারা যে হৃদয় নির্মল হয়, তিনি তাতে প্রকাশিত হন। ( ২।৩।৯ ) তখন অন্তরে যে তাঁর আদেশ শোনা যায় সে সম্পর্কে ছান্দোগ্য উপনিষদে বলা হয়েছে "যেনাশ্রুতং শ্রুতং ভবত্যমতং মতমবিজ্ঞতং বিজ্ঞমিতি ॥" ( ৬।১।৩ ) অর্থাৎ আদেশ হল তাই যার দ্বারা অশ্রুত শ্রুত হয়ে যায়, যার সম্বন্ধে ধারণা নাই তার সম্বন্ধে ধারণা হয়, যা অবিজ্ঞাত তা জ্ঞাত হয়। কেশবচন্দ্রের ধর্মপিতা মহর্ষি দেবন্দ্রনাথ গায়ত্রী মন্ত্রের সাধনার দ্বারা ব্রহ্মে মগ্ন হয়ে কি ভাবে ব্রহ্মবাণী শুনেছিলেন সে সম্পর্কে বলেছেন, "তাঁহার দর্শন পাইলাম, তাঁহার আদেশ শ্রবণ করিলাম এবং একেবারে তাঁহার সঙ্গী হইয়া পড়িলাম। তিনি আমার হৃদয়ে আসীন হইয়া আমাকে চালাইতেছেন তাহা আমি বুঝিতে পারিলাম।" আত্মচরিত; ১১শ পরিচ্ছদ ) কেশবচন্দ্রের অনুগামী আচার্য শিবনাথ শাস্ত্রী বলেছেন, "প্রার্থনা করিতে করিতে হৃদয়ে দুইটি পরিবর্তন দেখিতে পাইলাম। প্রথম দুর্বলতার মধ্যে বল আসিল।··· আমি ধর্মের আদেশ ও হৃদয়বাণী ঈশ্বরের আদেশ অনুসারে চলিবার জন্য প্রস্তুত হইলাম।" ( আত্মচরিত ; ৩য় সং ; সাধারণ ব্রাহ্মসমাজ ; পৃ ২০৮ ) কেশবচন্দ্রের ব্রহ্মবাণী শ্রবণ প্রসঙ্গে আচার্য শিবনাথ মন্তব্য করেছেন ; "In this he was a true follower of the Gayatri mantra of the Hindus, which says 'He propels our thought." ( History of the Brahmo Samaj ; 2nd ed ; P. 270 ) কবিগুরু রবীন্দ্রনাথও বলেছেন, "আমার মন যে সাধনাকে স্বীকার করে তার কথাটা হচ্ছে এই যে আপনাকে ত্যাগ না করে, আপনার মধ্যেই সেই মহান পুরুষকে উপলব্ধি করার ক্ষেত্র আছে— তিনি নিখিল মানবের

আত্মা।" (মানুষের ধর্ম, ১৯৬০ সং পৃ. ৮৯) কেশবচন্দ্রের ধর্মবন্ধু সাধকশ্রেষ্ঠ শ্রীরামকৃষ্ণদেবের উক্তিও এই প্রসঙ্গে উল্লেখযোগ্য, "সেইদিন থেকে আর এক রকম হয়ে গেলুম। নিজের ভিতরে আর একজনকে দেখতে লাগলুম।" (শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত, ১ম ভাগ, ১৮৮৫, ২৬শে অক্টোবর) "শুদ্ধ মনে যা উঠবে, সে তাঁরই বাণী। শুদ্ধ মনও যা, শুদ্ধ বুদ্ধিও তা— শুদ্ধ আত্মাও তা।" (ঐ, ৪র্থ ভাগ, ১৮৮৩ ১লা জানুয়ারী)

জীবনবেদের সপ্তম অধ্যায় "ভক্তি সঞ্চার"। এ বিষয়ে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র বলেছেন, "এই জীবনে প্রথমে ভক্তি ছিল না, প্রেমের ভাবও অধিক ছিল না, অল্প অনুরাগ ছিল ; ছিল বিশ্বাস , ছিল বিবেক, ছিল বৈরাগ্য। তিনেরই প্রথম অক্ষর 'ব' স্মরণের পক্ষে সুযোগ। তিন লইয়া সাধক ধর্মক্ষেত্রে বিচরণ করিতে লাগিল, ক্রমে আর যাহা যাহা প্রয়োজনীয় সমস্তই দেখা দিল।··· আমার যেমন হইয়াছে এইরূপ সকলেরই হয়।···প্রথমে কঠোর, পরে সুকোমল ; প্রথমে পিতা পরে মাতা। ব্রহ্মের প্রস্ফুটিত ভাব জীবনে দেখিলাম। আমার জীবনের সঙ্গে ব্রহ্ম খেলা করিতে লাগিলেন। আগে "ব্রহ্ম" নাম একটি নাম ছিল, বস্তুটি রূপান্তর হইয়া কত নামই ধরিল।" (জীবনবেদ, ৭ম অধ্যায়) ব্রাহ্মসমাজ ও কেশবচন্দ্রের জীবনে কিভাবে ভক্তিভাবের সঞ্চার ও ক্রম পরিণতি হল সে ইতিহাস না জানার ফলে অনেকেই 'জীবনবেদ'র এই অধ্যায় পাঠ করে নানা রকম ভুল সিদ্ধান্ত করেন।

আমাদের দেশের ধর্ম সাধনায় সাধারণতঃ জ্ঞানযোগ, রাজযোগ বা ধ্যানযোগ, কর্মযোগ ও ভক্তিযেগে, এই কয়েকটি সাধনমার্গের উল্লেখ দেখা যায়। এইগুলির মধ্যে ভক্তিযোগই সাধারণতঃ সবচেয়ে বেশী জনপ্রিয়। ভক্তি সম্পর্কে 'শাণ্ডিল্য সূত্রে' বলা হয়েছে "সা পরানুক্তিরীশ্বরে" অর্থাৎ ঈশ্বরের প্রতি পরম অনুরক্তিই ভক্তি। ঈশ্বরের জন্য যে অসীম চির-অতৃপ্ত ও সুতীব্র আকুতি এবং বাসনা, যা কেবলমাত্র তাঁকেই চায় অন্য কিছুকে নয়, তাকেই ভক্তি বলে। ঐ সূত্রেই অন্যত্র বলা হয়েছে "স ঈশ্বরোনির্বচনীয় প্রেমস্বরূপ," অর্থাৎ ঈশ্বর অনির্বচনীয় প্রেম স্বরূপ। কিভাবে ভক্তির উদয় হয় সে সম্পর্কে 'শাণ্ডিল্য সূত্রে'ই (১।২) বলা হয়েছে, ভূতসমূহের উৎপত্তি বিনাশ গতি অগতি বিদ্যা অবিদ্যা যিনি অবগত আছেন তিনিই ভগবান। এটি সম্যক বোধগম্য হওয়ার ফলে তাঁর প্রতি আন্তরিক ভক্তির উদয় হয়। বিষ্ণু-পুরাণে (১।১০।১৯) প্রহ্লাদের উক্তিতেও ভক্তির একটি সুন্দর সংজ্ঞা পাওয়া যায় ; "বিবেকহীন ব্যক্তিদের ইন্দ্রিয়ভোগ্য বিষয় সমূহের প্রতি যে রকম প্রগাঢ় প্রীতি, তোমার ব্যাকুল আমার এই হৃদয় থেকে সেরকম প্রীতি যেন কখনও দূর না হয়।" ভক্তির আবেদন ও আবেশ সহজেই আমাদের হৃদয়কে স্পর্শ করে তাই ভক্তিযোগের

প্রতি সাধারণতঃ সকলেই আকৃষ্ট হয়। ঈশ্বরের প্রেমে গভীরভাবে মত্ত হয়ে নিত্য নূতন ভাবে তাঁর বিভিন্ন স্বরূপের মধ্যে মগ্ন হয়ে তাঁর সান্নিধ্য উপলব্ধি করে, ক্ষণে ক্ষণে তাঁকে নূতন করে আবিষ্কার করাই ভক্তি। অনন্ত প্রেম ও আনন্দ সাগরে ভাসতে ভাসতে ভক্ত যত নিত্য নূতনভাবে তাঁকে উপলব্ধি করেন তত তাঁর আনন্দ ও মত্ততা বেড়ে যায়। ভক্তির কয়েকটি লক্ষণ হল; **ঐকান্তিকী** অর্থাৎ ঈশ্বর ছাড়া অন্য কোন কিছুতেই আকর্ষণহীনতা; **সর্বসমর্পিতা** অর্থাৎ সম্পূর্ণভাবে অহং বোধ লোপ করে নিজেকে সম্পূর্ণভাবে ভগবানের কাছে সমর্পণ করা; **অহৈতুকী** অর্থাৎ পার্থিব কোন কিছুতে দূরের কথা, ভক্ত স্বর্গ বা মুক্তি কোন কিছুই কামনা করেন না, তাঁর সান্নিধ্যই ভক্তের একমাত্র কামনার বিষয়।

ভক্তি সম্পর্কে ১৮৬৯ সালের ১৬ই জুলাই সঙ্গত সভার অধিবেশনে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র বলেছেন, "যখনই তাঁহার করুণা ও প্রীতি মনে পড়ে তখনই ভক্তির উদয় হয়।··· সর্বদা তাহার মধুর ভাব স্মরণ করিয়া মনে যে স্থায়ী ভাব থাকে তাহাই প্রকৃত ভক্তি।··· প্রেম ও বিশ্বাস মিলিত হইয়া যে ভাব আনে যাহা পবিত্রতার সহিত সংযুক্ত তাহারই নাম ভক্তি।··· যখন এই ভক্তি ব্যাপ্ত ও প্রগাঢ় হয় তখন তাঁহার নামে ভক্তি হয়। প্রথমে যেমন তাঁহার করুণা, প্রেম, মহিমা প্রভৃতি গুণ সকল ধ্যান করিলে ভক্তি হয়, ইহার পরের অবস্থায় ক্রমাগত এইরূপ সাধন করিতে করিতে তাঁহার নাম শুনিবা মাত্র ভক্তি উদ্দীপন হইতে থাকে।" (সঙ্গত, ১ম ভাগ পৃঃ (২২-২৩) অন্যত্র কেশবচন্দ্র বলেছেন, "হৃদয়ের কোমল অনুরাগই ভক্তি।···ফলতঃ ভক্তি ভাব বিশেষ। সত্য, শিব, সুন্দর এই তিন গুণ উহার উদ্দাপক। ভক্তি এই তিন গুণ ভিন্ন আর কিছু চায় না।··· ভক্তি অবিকৃত কোথায়? সেইখানে যেখানে একজন পুরুষ, যিনি সত্য, মঙ্গল ও সুন্দর, তাঁহাতে উহা অর্পিত হইয়াছে। এই পুরুষ কিসে সুন্দর? মঙ্গল ও দয়াতে। সেই দয়া কাহার? যিনি একমাত্র সৎ পদার্থ তাঁহার।" (ব্রহ্মোগীতোপনিষৎ, ৬ষ্ঠ সং পৃঃ ১২)

বেদে 'ভক্তি' কথাটির উল্লেখ নেই, কিন্তু শ্রদ্ধার কথা (ঋগ্বেদ; ১০।১৫১।১) বলা হয়েছে, আরো বলা হয়েছে যে হৃদয়ের ব্যাকুলতাতেই এই শ্রদ্ধা লাভ করা যায় (ঋগ্বেদ; ১০ ১৫১।৪)। তাছাড়া ঈশ্বরকে পিতা (ঋগ্বেদ ১০।৮২।৩; যজুর্বেদ ৩৭।২০); বন্ধু ও সখা (শুক্ল যজুর্বেদ সং ৩২।১০; অথর্ববেদ সং ৯।১।২০); জ্যেষ্ঠভ্রাতা, কনিষ্ঠভ্রাতা এমন কি পুত্র (অথর্ববেদ সং ১০।৮।২৮) বলেও সম্বোধন করা হয়েছে। অগ্নিতে আহুতি দিয়ে দেবতাকে সন্তুষ্ট করার প্রচেষ্টার বাহ্যিক অনুষ্ঠান থেকে মুক্ত হয়ে প্রকৃত আধ্যাত্মিক সাধনা এইভাবেই শুরু হয়েছিল।

এর মধ্যেই ভক্তির বীজ আছে। পরবর্তী কালে উপনিষদের যুগে একমাত্র শ্বেতাশ্বতর উপনিষদের ৬ষ্ঠ অধ্যায়ের শেষ শ্লোকে 'ভক্তি' কথাটির উল্লেখ আছে এবং ঐ অধ্যায়ের ১৮নং শ্লোকে বলা হয়েছে, যিনি ব্রহ্মাকে সৃষ্টি করে বেদ সকল প্রদান করেছেন, মুমুক্ষু হয়ে তাঁর শরণ নিতে। কঠোপনিষদের ১ম অধ্যায়ের ২য় বল্লীর ৩নং শ্লোকে বলা হয়েছে, বেদ অধ্যয়ন বা মেধা দ্বারা তাঁকে পাওয়া যায় না, তিনি যাঁকে বরণ করেন তিনিই তাঁকে লাভ করেন। তৈত্তিরীয়োপনিষদের দ্বিতীয়া ও তৃতীয়া বল্লীর পঞ্চকোষ তত্ত্বে অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় কোষ অতিক্রম করে এক অখণ্ড আনন্দময় পরমাত্মার অনুভূতিতে মগ্ন হওয়ার কথা বলা হয়েছে। বৃহদারণ্যক উপনিষদে ( ৪।৫।৬ ) যাজ্ঞবল্ক্যের আত্মতত্ত্বে বলা হয়েছে আত্ম প্রেমই পতি, জায়া, পুত্র ইত্যাদির প্রতি প্রেমের উৎস এবং শ্রবণ, মনন ও নিধিধ্যাসনের সাহায্যে প্রেম স্বরূপ পরমাত্মাকে স্মরণ করার কথা বলা হয়েছে। এসবের মধ্যেই ভক্তির বীজ আছে। নানক, দাদু, কবীর প্রমুখ মধ্যযুগীয় সাধকগণ, সুফী সম্প্রদায় ও আউল বাউল, দরবেশ প্রমুখ সকলেরই মধ্যেই ভক্তির বিভিন্ন স্তরের স্ফুরণ দেখা যায়। তবে এঁরা সকলেই সাকারবাদ বা প্রতিমা পূজা থেকে মুক্ত ছিলেন।

আমাদের দেশে শৈব, শাক্ত, সৌর, গাণপত্য এই সব সম্প্রদায় ভক্তিপন্থী হলেও গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায়ই প্রধান ভক্তিমার্গী সম্প্রদায় বলে প্রসিদ্ধ এবং ঐ সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা ও নেতা শ্রীচৈতন্যদেব ভক্তি ধর্মের প্রধান প্রবর্তক বলে খ্যাত। সর্বভূতে ও সর্বজীবে হরিকে উপলব্ধি করে তাঁর প্রেমে মগ্ন হয়ে তাঁর গুণগানে মত্ত হয়ে নিজেকে তৃণের মত দীন মনে করা, যে মান পাওয়ার উপযুক্ত নয় তাকে মান দান করা ও সর্বজীবে দয়া বা প্রেম বিস্তার; এই হল শ্রীচৈতন্যদেবের ভক্তি ধর্মের মর্মবাণী। বৈষ্ণবধর্মের শ্রেষ্ঠ ধর্মগ্রন্থ শ্রীমদ্ভাগবতের ৩য় স্কন্ধের ২৯ অধ্যায়ে ও ১১শ স্কন্ধের ২য় অধ্যায়ে বলা হয়েছে, শুধু অর্চ্যমূর্তিকে অর্থাৎ প্রতিমাতে যিনি হরি পূজা করেন, তার চেয়ে যিনি সর্বভূতে হরিকে উপলব্ধি করে সকলের প্রতি সমদৃষ্টি সম্পন্ন ও প্রেমবিস্তার করেন তিনিই উত্তম ভাগবত বা বৈষ্ণব। শ্রীচৈতন্যদেবও বলেছেন, প্রকৃত প্রেমের উদয় হলে ভক্ত সর্বভূতে তাঁর ইষ্টদেব বা উপাস্যকে দর্শন করেন, কোন বিশেষ স্থান বা বিগ্রহতে আবদ্ধ মনে করেন না ( শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত; মধ্যলীলা; ৮ম পরিচ্ছদ )। ভাগবতে শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও মধুর এই কয়েক প্রকার ভক্তির কথা বলা হয়েছে। শ্রীশ্রীচৈতন্যচরিতামৃতের মধ্যলীলার ৮ম পরিচ্ছদে রায় রামানন্দ ও শ্রীচৈতন্যদেবের কথোপকথনের মধ্য দিয়ে ভক্তি সাধনার ঐ স্তরভেদ খুব সুন্দরভাবে ফুটিয়ে তোলা হয়েছে।

ঈশ্বরকে প্রিয়তমরূপে সর্বভূতে উপলব্ধি করে প্রগাঢ় প্রেমে মগ্ন হয়ে সর্বভূতে সমভাব, শান্ত ভক্তের লক্ষণ। উপনিষদের দ্বৈতাদ্বৈতবাদী ঋষিগণ এই ভাবের সাধক। বুদ্ধদেব যদিও ঈশ্বর সম্পর্কে নীরব ছিলেন কিন্তু সর্বভূতে মৈত্রী ও 'ব্রহ্ম-বিহারের' কথা বলেছেন বলে তাঁকে শান্তভাবের সাধক বলা যায়। ঈশ্বরকে প্রভু ও নিজেকে দাস মনে করে তাঁকে প্রণাম নিবেদন করে তাঁর সেবায় নিজেকে সমর্পণ করা দাস্য ভক্তির উদাহরণ। ভক্ত তাঁর ঐশ্বর্য ও গৌরব উপলব্ধি করে তাঁর প্রতি শ্রদ্ধা ও প্রীতিতে আপ্লুত হন। বিভিন্ন সম্প্রদায়ে এই ভাবের সাধক অনেক দেখা যায়। বৈষ্ণবদের মধ্যে উদ্ধব প্রমুখ এই ভাবের সাধক, রামায়ণে হনুমানকে এই ভাবের শ্রেষ্ঠ সাধক বলা যায়। হজরত মহম্মদ প্রমুখ মহাপুরুষগণ এই ভাবের সাধক। ঈশ্বরকে পরম বন্ধু বা সখা রূপে উপলব্ধি করে সর্বদা তাঁর সান্নিধ্য অনুভব করে তাঁর সঙ্গে অনুরাগ মান-অভিমানের সম্পর্ক সখ্য ভক্তির লক্ষণ। বৈষ্ণবদের মধ্যে শ্রীদাম, সুদাম প্রমুখ সখ্য ভক্তির দৃষ্টান্ত। মধ্যযুগীয় সাধক সম্প্রদায়, কবি হাফেজ প্রমুখ সুফী সম্প্রদায়ের ভক্তবৃন্দ এই ভাবের উচ্চ সাধক। বাৎসল্য ভক্তি সাধারণতঃ দুরকম, ঈশ্বরকে পিতা বা মাতা বলে স্নেহে প্রেমে ও শ্রদ্ধায় তাঁর সান্নিধ্য অনুভব করা, দ্বিতীয়তঃ ঈশ্বরকে প্রিয় সন্তান রূপে স্নেহে আপ্লুত হয়ে তাঁর উপাসনা করা। আমাদের দেশে শৈব, শাক্ত প্রমুখ কিছু সম্প্রদায় প্রথম ভাবের বাৎসল্য ভক্তির উদাহরণ। যীশুখৃষ্টও অন্যান্য খৃষ্টান সাধক-সাধিকাবৃন্দ এই ভাবের সাধক। শ্রীরামপ্রসাদ, কমলাকান্ত, শ্রীরামকৃষ্ণ প্রমুখ সাধকবৃন্দকেও এই ভাবের অন্তর্ভুক্ত। দ্বিতীয় রকমের বাৎসল্য ভাবের সাধনা বৈষ্ণবধর্ম ছাড়া অন্য কোন সম্প্রদায়ে বিশেষ দেখা যায় না। কিন্তু এই ভাবে ঈশ্বরের প্রতি মানবত্ব আরোপ ( Anthropomorphism ) করার সম্ভাবনা খুব বেশী, যেমন শ্রীকৃষ্ণের প্রতি যশোদার হয়েছিল। সবশেষ স্তর হল ঈশ্বরকে পতি বা প্রিয়তম রূপে সাধনা অর্থাৎ মধুর বা কান্তা ভাব। রোমান ক্যাথলিকদের মধ্যে ম্যাডাম গেঁয়ো প্রমুখ কোন কোন সাধিকার মধ্যে এই ভাব দেখা যায়। মধুর ভাবের মধ্যে শান্ত, দাস্য সখ্য ইত্যাদি সব ভাব গুলিরই সংমিশ্রণ দেখা যায়। বৈষ্ণব ধর্মে ব্রজলীলার সাহায্যে এই মধুর বা কান্তা ভাবের ব্যাখ্যা করা হয়েছে।

কিন্তু এমন সুন্দর সাধন পন্থা ক্রমে সাকারবাদ, অভ্রান্ত গুরুবাদ, অবতারবাদ প্রভৃতি মতবাদের আবর্তে পড়ে ভাবুকতা বা ভাববিশেষের চরিতার্থতায় পর্যবসিত হয়েছে। প্রতীকোপাসনার অর্থ হল এমন কোন বস্তুর সাহায্যে ব্রহ্ম উপলব্ধি করার চেষ্টা করা যা ব্রহ্ম নয় অথচ অনেকাংশে ব্রহ্মের সন্নিহিত ( ব্রহ্মসূত্র ৪।১।৫ ;

শ্রীরামানুজ ভাষ্য )। ছান্দোগ্য উপনিষদের তৃতীয় অধ্যায়ের ১৮শ খণ্ডের প্রথম শ্লোকে মন ও আকাশে ব্রহ্মের অধ্যায় করে( অর্থাৎ ব্রহ্মভাব আরোপ করে) উপাসনার কথা বলা হয়েছে। এই হল প্রতীকের সাহায্যে উপাসনা। আবার কুলার্ণব তন্ত্রের ৬ষ্ঠ অধ্যায়ের ৭২ নং শ্লোকে এবং মহানির্বাণ তন্ত্রের ৪র্থ উল্লাসের ১২ নং শ্লোকে বলা হয়েছে সাধকের হিতার্থে অর্থাৎ দুর্বল সাধকের ধারণার জন্য ব্রহ্মের রূপ কল্পনা করা হয়েছে বা ব্রহ্ম উপলব্ধি উত্তম অবস্থা, স্তুতি ও জপ অধম অবস্থা মূর্তি পূজা বা বাহ্য পূজা অধমের থেকেও অধম। অর্থাৎ সাধনায় কিছুটা অগ্রসর হলে প্রতিমা পূজা বা বাহ্য পূজার প্রয়োজন নাই। গীতার ১৮শ অধ্যায়ের ২২ নং শ্লোকে বলা হয়েছে ; "যে জ্ঞানদ্বারা কোন একটি দেহে বা প্রতিমাতে সম্পূর্ণ আত্মা বা ঈশ্বর আছেন,—এই অভিনিবেশ হয় সেই অযৌক্তিক, অযথার্থ তুচ্ছ জ্ঞানকে তামসিক জ্ঞান বলে।" ( গীতা ; স্বামী জগদীশ্বরানন্দ ; উদ্বোধন প্রকাশিত ; ১৩৮৭ সং ) কিন্তু দুঃখের বিষয় যদিও বৈষ্ণবদের সর্বশ্রেষ্ঠ ধর্মগ্রন্থ ভাগবতে (৩।২৯ ২০-২৫) বলা হয়েছে সাধক যতক্ষণ পর্যন্ত না ঈশ্বরকে সর্বভূতে এবং স্বীয় হৃদয়ে উপলব্ধি করতে না পারবেন ততক্ষণ পর্যন্ত প্রতিমা বা অর্চা পূজা করতে পারেন ; কিন্তু সর্ব-জীবে ও সর্বভূতে তাঁকে উপলব্ধি করতে না পারলে প্রতিমা পূজা নিরর্থক এবং শ্রীচৈতন্যদেবও বলেছেন প্রকৃত ভক্ত তাঁর উপাস্যকে সর্বভূতে উপলব্ধি করেন। শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত ; মধ্যলীলা ; ৮ম পরিচ্ছদ ) ;—বর্তমানে শঙ্খ-চক্র-গদা পদ্ম-ধারী শ্রীকৃষ্ণের বিগ্রহ এবং বৃন্দাবনের ননীচোরা কৃষ্ণই তাঁদের উপাস্য এবং প্রতিমাকে ব্রহ্মত্ব আরোপের বদলে তাঁরা মানবত্ব আরোপ করেন। ( বিগ্রহে ভোগ নিবেদনে, স্নান করানো, শয্যায় শোয়ানো ইত্যাদি) যে ব্রজলীলা জীবাত্মা-পরমাত্মার সম্পর্ক বোঝানোর একটি উৎকৃষ্ট রূপক তা সাকার কৃষ্ণের নরলীলায় রূপক নয় আক্ষরিক অর্থে সত্য বলে বিবেচিত। এর কুফল সম্পর্কে সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্র তাঁর রচিত "কৃষ্ণ-চরিত" গ্রন্থের ২য় খণ্ডের ৭ম পরিচ্ছদে আলোচনা করেছেন। একজন আধুনিক গবেষকও আক্ষেপ করে বলেছেন ; "এই বিপদজনক রাধা-কৃষ্ণ কাহিনী যার উপর সমগ্র ভক্তিতত্ত্বের ভিত্তি, তা প্রতীক হিসাবে গ্রহণ করা হয় না কিন্তু সত্য বলে গণ্য করা হয়…এ কখনো রূপক হিসাবে গণ্য করা হয় না।" ( শ্রীসুশীলকুমার দে রচিত Early History of the Vaisnava Faith and Movement in Bengal গ্রন্থে পৃঃ ৪১৭-১৯ )।

অন্যান্য ভক্তিমার্গী সম্প্রদায় সম্পর্কেও এ কথা সত্য। মার্কেণ্ডেয় চণ্ডী অনুযায়ী যে চিন্ময়ী পরমা শক্তি সর্বভূতে চেতনা, শক্তি ও মাতৃরূপে অবস্থিত ( শ্রীশ্রীচণ্ডী ;

৫ম অধ্যায় ; ১৯, ৩৪, ৭৩ ) বা শ্রীরামপ্রসাদ প্রমুখ ভক্ত শাক্ত সাধকের কাছে "মা বিরাজে সর্ব ঘটে", "তারা আমার নিরাকারা" অথবা "মায়ের মূর্তি গড়াতে চাই, মনের ভ্রমে মাটি দিয়ে" এই রূপে প্রতিভাত সাধারণ শিক্ষিত জনতার দ্বারা তিনিই পৌরাণিক শিবের পত্নী বা হিমালয়-মেনকার কন্যা পার্বতী, উমা দুর্গা বা কালী রূপে চতুর্ভুজা বা দশভুজা প্রতিমাতে পূজিত হন। পৌরাণিক কাহিনী অনুযায়ী তিনি তিনদিনের জন্য শিবধাম কৈলাশ পর্বত থেকে কার্তিক-গণেশ, লক্ষ্মী-সরস্বতী প্রভৃতি পুত্র কন্যাসহ বঙ্গদেশে পূজা নিতে আসেন ও তিনদিন পরে আবার সেখানে ফিরে যান। ( শ্রীশ্রীচণ্ডীতে বর্ণিত আদ্যাশক্তির সঙ্গে ঐ কাহিনীর কোন সম্পর্ক নাই। ) সুললিত আগমনী ও বিজয়া সঙ্গীতে, কলা-বৌ স্নান করানো প্রতিমা বরণ ও বিসর্জনের সময় সিঁদুর খেলা, ভোগ নিবেদন ইত্যাদির সাহায্যে প্রতিমাতে মানবত্ব আরোপ করা হয়— কারণ ঐ পৌরাণিক কাহিনীকে সত্য বলে গণ্য করা হয়, ব্রহ্ম বা চিন্ময়ী পরমাশক্তিকে উপলব্ধি করার সোপান হিসাবে প্রতিমাকে গণ্য করা হয় না। শৈব, গাণপত্য প্রভৃতি সম্প্রদায় সম্পর্কেও একই কথা প্রযোজ্য। কেশবচন্দ্রের ধর্মপিতামহ রামমোহন বলেছেন, "পূর্বে যে সকল অধিকারী দুর্বল ছিলেন তাঁহারা মনস্থিরের নিমিত্ত যে কাল্পনিক রূপের উপাসনা করিতেন সেই রূপকে পরব্রহ্ম প্রাপ্তির কেবল উপায় জানিতেন ··· পরন্তু সেই কাল্পনিক রূপকে বিভু ও নিত্যধামবাসী করিয়া জানা ইহা অল্পকাল পরম্পরা এদেশে প্রসিদ্ধ হইয়াছে····" ( রামমোহন গ্রন্থাবলী, গোস্বামীর সহিত বিচার ) এর অনেক পরে নব-বেদান্ত আন্দোলনের নেতা স্বামী বিবেকানন্দও বলেছেন, "···কিন্তু আমাদের মধ্যে শতকরা নিরানব্বইজন সারাজীবন প্রতীকোপাসনাতেই লাগিয়া থাকে।···এই সকল প্রতাক উপাসনায় ইহাই বড় বিপদ। লোকে মুখে বলিবে যে এগুলি সোপান মাত্র—এই সকল সোপানের মধ্য দিয়া তাহারা অগ্রসর হইতেছে, কিন্তু বৃদ্ধ হইলেও দেখা যায়—তাহারা সেই সকল সোপান অবলম্বন করিয়াই রহিয়াছে।" ( ভক্তি-রহস্য ; ১৩ শ সং ; ১৯৮২ পৃঃ ৫২ )

অন্যত্র বিবেকানন্দ বলেছেন—"এই প্রকার প্রতিমা পূজাতে সাধক সর্বনিয়ন্তা ঈশ্বর ভিন্ন অন্য বস্তুতে আত্মসমর্পণ করে, সুতরাং মূর্তি বা কবর, মন্দির বা স্মৃতি-স্তম্ভের এইরূপ ব্যবহারই প্রকৃত পুতুল পূজা।" ( ভক্তিযোগ ; উদ্বোধন প্রকাশিত ; ২২শ সংখ্যা ; পৃঃ ৩৯ )

ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ১৮৮১ সালের ৩রা জুলাই "ভয় ও প্রেম" এই উপদেশে বলেছেন, "ভূমা মহান্ বিরাট ঈশ্বরকে সঙ্কীর্ণ করিয়া কোন একটি পুতুল কিম্বা

একটি বৃক্ষে প্রতিষ্ঠিত মনে করাই পৌত্তলিকতা। কিন্তু হরিময় জগৎ ইহা স্বীকার করিলে আর পৌত্তলিকতার ভয় থাকে না।" (সেবকের নিবেদন; ৩য় খণ্ড; পৃঃ ২১৪-২১৫) কেশবচন্দ্রের ধর্মপিতামহ রামমোহন প্রধানতঃ জ্ঞানমার্গী হলেও পারিবারিক বৈষ্ণব প্রভাব থেকে একেবারে মুক্ত ছিলেন না। তাঁর ব্রহ্মোপাসনা পুস্তিকাতে পরমেশ্বরে নিষ্ঠার লক্ষণ ব্যাখ্যা করে বলেছেন যে তাঁকে "সমুদয় সৌভাগ্যের কারণ জানিয়া সর্বান্তঃকরণে শ্রদ্ধা ও প্রীতিপূর্বক তাঁহার নানাবিধ সৃষ্টি রূপ লক্ষণের দ্বারা তাঁহার চিরন্তন করা এবং তাঁকে ফলাফল ও শুভাশুভের নিয়ন্তা জেনে সর্বদা তাঁর সমীহা করা।" ভক্তি না বলে রামমোহন এখানে শ্রদ্ধা ও প্রীতির কথা বলেছেন। একে ঐশ্বর্যমূলা দাস্য ভক্তির বীজ বলা যেতে পারে। কেশবচন্দ্রের ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথের দাস্য ও সখ্য ভক্তি শান্ত ভাবের দ্বারা নিয়ন্ত্রিত। ১৮৪৯ সালে মহর্ষি দেবেন্দ্রনাথের অনুগামী মহাত্মা রাজনারায়ণ বসু ফরাসী ভক্ত ফেনেলোঁর একটি স্তোত্র অনুবাদ করেন এবং মহর্ষি দেবেন্দ্রনাথ তাতে কিছু যোগ করে ১১ই মাঘ উপাসনার পর ভাবগম্ভীর স্বরে পাঠ করেন। তারপর দেখা গেল "অনেক ব্রাহ্ম ভাবে মগ্ন হইয়া অশ্রুপাত করিতেছেন।" (মহর্ষির আত্মচরিত; ২৫ অধ্যায়।) এই দিন থেকেই জ্ঞান প্রধান ব্রাহ্মধর্মে কিছুটা ভক্তিভাব সঞ্চারিত হয়েছিল।

কলিকাতা ব্রাহ্মসমাজ (পরে আদি ব্রাহ্মসমাজ) থেকে বিচ্ছিন্ন হয়ে কেশবচন্দ্র যখন ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ সংগঠিত করলেন তখন মহর্ষি দেবেন্দ্রনাথের আধ্যাত্মিক সান্নিধ্য থেকে বঞ্চিত হওয়ার ফলে কেশবচন্দ্রও তাঁর অনুগামীগণ অন্তরে অত্যন্ত শুষ্কতা (spiritual barrenness) অনুভব করতে লাগলেন। কেশবচন্দ্রের ভাষায়, "মরুভূমির বালি উড়িতে লাগিল, কতদিন এরূপ চলিবে? তখন বুঝিলাম এ তো ঠিক নয়, অনেকদিন এই রূপে কাটান গেল, আর চলে না।" (জীবনবেদ, ৭ম অধ্যায়) মহর্ষি দেবেন্দ্রনাথকে এ কথা জানানো হলে তিনি আদি ব্রাহ্মসমাজের তেতলার ঘরে একদিন সকলকে আহ্বান করলেন। তাঁরা সকলে সমবেত হলে, তাঁরা তখনও ব্রহ্ম দর্শন করেন নি, একথা শুনে মহর্ষি দেবেন্দ্রনাথ আশ্চর্য হলেন এবং বল্লেন যদিও ব্রহ্মদর্শন বিনা ব্রাহ্ম হওয়া যায় না তবু যাঁরা ব্রহ্মদর্শন করার জন্য ব্যাকুল, তাঁরাও ব্রাহ্ম; "বলিতে বলিতে তাঁহার দুই চক্ষু জ্বলিয়া উঠিল, তিনি হাতখানি প্রসারিত করিয়া বলিতে লাগিলেন, এই তো চারি দিকে ব্রহ্ম···একটি দীপ দেখাইয়া বলিলেন, এই দীপটি যেমন প্রত্যক্ষ, তেমনি তিনি আমার কাছে প্রত্যক্ষ।" (মহর্ষি দেবেন্দ্রনাথ; অজিতকুমার চক্রবর্তী, ১৯১৬ সং, পৃ. ৪১৮) তাঁর কাছ থেকে প্রত্যক্ষ ব্রহ্মোপলব্ধির কথা শুনে তাঁরা নূতন করে উৎসাহিত বোধ

করলেন। এর কিছু পরেই ( ১৮৬৭ সালের সেপ্টেম্বর ) ব্রহ্মানন্দ কেশবচন্দ্র তাঁর কলুটোলার বাড়ীতে তাঁর অনুরাগীদের নিয়ে নূতন পদ্ধতিতে দৈনিক উপাসনা আরম্ভ করলেন। সংস্কৃতের পরিবর্তে মাতৃভাষায় হৃদয়ের সমস্ত ব্যাকুলতা উজাড় করে ঈশ্বরকে নিবেদন করে তাঁর কাছে সব কিছু সোঁপে দেওয়া, এই ভাব উপাসনার মধ্যে প্রবল হয়ে উঠলো। যদিও আরাধনার মন্ত্র সংস্কৃতই ( বিভিন্ন উপনিষদ থেকে চয়ন করা ) রইল ; কিন্তু উদ্বোধন, আরাধনা, ধ্যান ও প্রার্থনা এবং নিবেদন এ সবই মাতৃভাষায় অন্তরের ব্যাকুলতা থেকে করা হতে লাগলো এবং তাঁকে সামনে উপলব্ধি করে তাঁকে সম্বোধন করে উপাসনা করা হতে লাগলো। এভাবে প্রতিদিন তিন থেকে চার ঘণ্টা ধরে উপাসনা হোত। ক্রমে সকলেই একটা পরিবর্তন অনুভব করলেন, উপাসনার ভাব ও ভাষা পরিবর্তন হয়ে বিনয় ও প্রেমে বিগলিত হয়ে ঈশ্বরের কাছে সমর্পণের ভাবটি প্রবল হয়ে উঠলো ; সকলেরই অন্তর প্রেম ও ভক্তিতে আপ্লুত হয়ে গেল। তাই কেশবচন্দ্র বলেছেন, "ভক্তির ভাব দেখা যাইতে না যাইতে, কি রূপে ও গুপ্তভাবে একজন ভিতর হইতে রসনাকে ভক্তের ঠাকুরের দিকে টানিলেন। পরিবর্তন হইল বুঝিলাম— যাহা না থাকে, তাহাও পাওয়া যায়।" ( জীবনবেদ, ৭ম অধ্যায় ) শ্রীচৈতন্যদেব ও বৈষ্ণবধর্মের প্রতি সকলেই আকর্ষণ অনুভব করতে লাগলেন, যদিও তৎকালীন শিক্ষিত সমাজে বৈষ্ণবরা অপাংক্তেয় ছিলেন এবং কীর্ত্তনকে সকলে অশ্লীল মনে করতেন। কেশবচন্দ্রের অন্তরঙ্গদের মধ্যে মহাত্মা বিজয়কৃষ্ণ গোস্বামী ছিলেন শ্রীচৈতন্যদেবের সহযোগী অদ্বৈত গোস্বামীর বংশধর। তাঁর দাদার মুখে কীর্ত্তন শুনে বৈষ্ণব বংশোদ্ভব কেশবচন্দ্রের মনে হল ঐ সুরে ও ভাবে একেশ্বরবাদমূলক কীর্তনের প্রচলন করলে তা নব ভক্তিভাবের সহায়ক হবে। তার নির্দেশে বিজয়কৃষ্ণ কয়েকটি উৎকৃষ্ট ব্রহ্মসংকীর্ত্তন রচনা করলেন এবং খোল, করতাল ও একতারা সহযোগে সেগুলো সুন্দরভাবে গাওয়া হলো।

১৮৬৭ সালের ২৪শে নভেম্বর প্রথম দিনব্যাপী ব্রহ্মোৎসবের আয়োজন করা হল। এই উৎসব ভোর ৪টে থেকে রাত্রি ৯টা পর্যন্ত সংকীর্তন, সঙ্গীত, উপাসনা, প্রার্থনা, ধ্যান ইত্যাদির মাধ্যমে পালন করা হল। মহর্ষি দেবেন্দ্রনাথ যদিও বৈষ্ণবভাবের পক্ষপাতি ছিলেন না, তবু কেশবচন্দ্রের আহ্বানে তিনিও এসে এই উৎসবে যোগ দিয়েছিলেন এবং সান্ধ্য উপাসনা তিনিই করেছিলেন। ব্রহ্মে ভক্তি ও সেই উপলক্ষে উৎসব এদেশে নূতন ব্যাপার। এ নিয়ে 'সোমপ্রকাশ' প্রভৃতি পত্রিকায় নানা·রকম সমালোচনা হল এবং ব্রাহ্মসমাজ ক্রমে বৈষ্ণবদের মত "নেড়া-নেড়ী"র দলে পরিণত হতে চলেছে এমন আশংকাও প্রকাশ করা হল। কিন্তু

কেশবচন্দ্র এ সবে ভ্রূক্ষেপ না করে ব্রহ্মোৎসব করে যেতে লাগলেন। ক্রমে এই উৎসব উপলক্ষে খোল-করতাল সহ নগর-সংকীর্তন প্রচলিত হল। শ্রদ্ধেয় খগেন্দ্র নাথ মিত্র তাঁর রচিত "কীর্তন" গ্রন্থে বলেছেন ব্রহ্মানন্দ কেশবচন্দ্রই উনবিংশ শতাব্দীতে নগর কীর্তনকে শিক্ষিত জনসাধারণের কাছে প্রথম আকর্ষণীয় করে তুলেছিলেন। ১৮৬৮ সালের ফেব্রুয়ারী মাসে কেশবচন্দ্র নবদ্বীপে শ্রীচৈতন্যদেব সম্পর্কে একটি ভাষণে বললেন, "চৈতন্য যে মুক্তির সহজ উপায় ভক্তিপথ প্রদর্শন করিয়াছেন আমরাও সেই পথ অবলম্বন করি।" ( আচার্যের উপদেশ ; ২য় খণ্ড, পৃ. ১৮ ) সভায় সমবেত বৈষ্ণবগণ ভাষণান্তে মুগ্ধ হয়ে অশ্রুপাত করেছিলেন। ঐ বছরেই মুঙ্গেরে ভক্তিভাব এমন প্রবলভাব ধারণ করেছিল যে উচ্ছ্বাসের আতিশয্যে অনেকে অপরের চরণ ধরে ক্রন্দন, কেশবচন্দ্রের চরণ ধরে প্রার্থনা, কীর্তনের সময় অচেতন হয়ে পড়া ইত্যাদি আরম্ভ করলেন। এ থেকেই 'নর পূজা'র আন্দোলন হয়েছিল এবং কেশবচন্দ্রের উপর প্রায় অবতারবাদের ছায়া পড়বার উপক্রম হয়েছিল। কিন্তু মহাত্মা বিজয়কৃষ্ণ গোস্বামী ও যদুনাথ চক্রবর্তীর তীব্র প্রতিবাদ ও স্বয়ং কেশবচন্দ্রের প্রচেষ্টায় এই উচ্ছ্বাসের আতিশয্য দূর হয়ে এর সুফল ক্রমে ফুটে উঠলো।

কেশবচন্দ্র বলেছেন, "আমার জীবনের সঙ্গে ব্রহ্ম খেলা করিতে লাগিলেন। আগে 'ব্রহ্ম' একটি নাম ছিল ; বস্তুটি রূপান্তরিত হইয়া কত নামই ধরিল।" ( জীবনবেদ ; ৭ম অধ্যায় ) ১৮৮১ সালের ১৮ই সেপ্টেম্বর "যিনি ব্রহ্ম তিনিই হরি" এই উপদেশে কেশবচন্দ্র বলেছেন, "দেহধারী রূপধারী, চঞ্চলস্বভাব, মানবচরিত্র বিশিষ্ট হরিকে তো আমরা মানি না, পূজা করি না। কিন্তু যথার্থ হরিকে মানি। যিনি 'হরিওঁ' তাঁহাকে মানি।···ব্রহ্মই হরি, তিনিই মা, লীলাকর্তা ও লীলাকর্ত্রী। আমরা বেদান্তের ব্রহ্মকেই হরি বলি। নতুবা 'ওঁ' কারের সঙ্গে হরি কেন ?" ( সেবকের নিবেদন ; ৪র্থ খণ্ড ; পৃঃ ৪৪-৪৫ )। শ্রীরামপ্রসাদ, কমলাকান্ত, শ্রীরামকৃষ্ণদেব প্রমুখ আমাদের দেশের সাধক ও ভক্তগণ চিন্ময়ী পরমাশক্তিকে মাতৃরূপে উপলব্ধি করেছিলেন। তাই শ্রীরামপ্রসাদ চরম উপলব্ধির পর গেয়ে উঠেছিলেন, "মায়ের মূর্তি গড়াতে চাই, মনের ভ্রমে মাটি দিয়ে" কারণ তাঁর মতে "মা বিরাজে সর্বঘটে," সাধক কমলাকান্তও বলেছিলেন "এক ব্রহ্মে দ্বিধা ভেবে মন আমার হয়েছে পাজী," শ্রীরামকৃষ্ণদেবও বলেছেন "এই সব ভাবের পর বললুম, মা এসবে বিচ্ছেদ আছে। যার বিচ্ছেদ নাই, এমন অবস্থা করে দাও। তাই কতদিন 'অখণ্ড সচ্চিদানন্দ' এই ভাবে রইলুম। ঠাকুরদের ছবি ঘর থেকে বার করে দিলুম।

তাঁকে সর্বভূতে দর্শন করতে লাগলুম। পূজা উঠে গেল।" ( শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত ; ২য় ভাগ ; ১৮৮৪, ২৭শে ডিসেম্বর )।

"কেবল পিতাকে ডাকিতাম ; মার অন্তপুরের দ্বার তখন খোলা হয় নাই। কেহ বলিয়াও দেয় নাই, কোন পথে গেলে মাকে দেখা যায়।...অবশেষে মাতৃ মন্দির স্থাপন করিলাম, কি রূপে আশ্চর্য।" ( জীবনবেদ ; ৭ম অধ্যায় ) কেশবচন্দ্রের ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথ উপনিষদের শান্তভাবের সাধক হলেও ব্রহ্মকে মাতৃরূপে উপলব্ধি করেছিলেন ; "যেন আবরণ ভেদ করিয়া অনন্ত ঈশ্বর আমাকে দেখা দিলেন, যবনিকার এক পার্শ্ব হইতে মাতার প্রসন্ন বদন দেখিতে পাইলাম।" ( আত্মজীবনী ; পরিশিষ্ট ৬ ) "তাঁহার দৃষ্টি মাতৃস্নেহের ন্যায়। মাতৃস্নেহের ন্যায় সেই স্নিগ্ধ দৃষ্টি সকল জগৎকে সিক্ত রাখিয়াছে ;" (ব্রাহ্মধর্মের ৫ম ব্যাখান) ; "তিনি আমাদিগকে সর্বদাই আপন ক্রোড়ে, আহ্বান করিতেছেন ; আমরা সেই মাতৃস্নেহের আহ্বান শ্রবণ করি না।" ( ব্রাহ্মধর্মের ৯ম ব্যাখ্যান )। ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের ঈশ্বরানুভূতিতে প্রথমে পিতৃভাবের সঙ্গে মাতৃভাবও ছিল ; "তুমি আমাদের পিতামাতা, তুমিই আমাদের সুহৃদ।" (১৮৬২ সালের, ২রা জানুয়ারীর উপদেশ) ; "ঈশ্বর যে পরিবারে পিতামাতা, সে পরিবার ক্রমে চতুর্দিকে ব্যাপ্ত হইতেছে।" ( ১৮৬৫ সালের ২৩শে জানুয়ারীর উপদেশ )। ক্রমে মধুর হরিনামের মত মাতৃভাবও কেশবচন্দ্রের অন্তরে প্রতিভাত হল। ১৮৭০ সালের একটি উপদেশে তিনি বলেছেন, "ভক্ত সন্তান একবার মাতৃ-ক্রোড়ে স্থান পাইল, অমনই শান্তি, তৃপ্তি লাভ করিল।...তিনি সেই পরম মাতার নিকট যতই মনের কথা বলেন ততই পরিতৃপ্ত হন এবং যতই পরিতৃপ্ত হন ততই আরও তৃপ্তির জন্য প্রার্থনা করেন।" ( আচার্যের উপদেশ ; ১ম খণ্ড ; পৃঃ ২১২ )। ১৮৭২ সালের ২৭শে জানুয়ারী ব্রাহ্মিকাদের প্রতি উপদেশে বলেছেন, "যাদের মা আনন্দময়ী তাদের কেন নিরানন্দ। তোমরা এমন স্নেহময়ী মাতার ঘরের কাছে থাকিয়া কেন নিরাশ হইয়া ফিরিয়া যাও।" ( আচার্যের উপদেশ, ৩য় খণ্ড ; পৃঃ ৫৩ ) ১৮৭৩ সালের ২রা ফেব্রুয়ারীর উপদেশে বলেছেন, 'জননীর ইচ্ছা এই যে আমরা সুখী হই... " ( ঐ ; ৪র্থ খণ্ড, পৃঃ ৬৯ ) ১৮৭৪ সালের ১লা মার্চ, "স্বর্গীয় সম্বন্ধের সৌন্দর্য" উপদেশে বলেছেন, "ঈশ্বরের সঙ্গে যে মা সম্পর্ক স্থাপন করিতে পারে, তাহার কি সামান্য সৌভাগ্য ? ( ঐ ; ৫ম খণ্ড ; পৃঃ ২০১ ), ১৮৭৫ সালের, ২৪শে জানুয়ারী "ঈশ্বর ভিখারী" এই উপদেশে বলেছেন ; "মা হয়ে শিখাইয়া দিচ্ছ বৎস! বল, মা, তোর এই ভক্তিজল ফুরাইবে না।" ( ঐ ; ৬ষ্ঠ খণ্ড ; পৃঃ ১২৪-২৫ ) ঐ বৎসরেই ২৫শে জানুয়ারী "জগজ্জননীকে উপদেশে" বলেছেন, "মাকে যদি

তোমরা না দেখিলে তবে যে তোমরা মাতৃহীন।...তাঁহাকে চিনিয়া, তাঁর অঞ্চল ধরিয়া অনন্তকাল তাঁহাকে মা বলিয়া ডাকিয়া সুখী হইতে পারিবে।" (ঐ; পৃঃ ১৩৪-৩৫) ব্রহ্মের এই চিন্ময়ী মাতৃরূপ সম্পর্কে কেশবচন্দ্র ১৮৮০ সালের ৮ই আগষ্টের উপদেশে বলেছেন, "অনন্ত ব্রহ্ম অনন্ত আকাশে পরিব্যাপ্ত রহিয়াছেন। ক্ষুদ্র কি বৃহৎ কোন আকারে তাঁহাকে তুমি বদ্ধ করিতে পার না।...আমরা ঈশ্বরের কোমল প্রেমের জন্য তাঁহাকে মা বলি বটে। কিন্তু যাঁহাকে আমরা মা বলিতেছি, তিনি অসীম আকাশে পরিব্যাপ্ত। আমাদের মা কি ক্ষুদ্র মা?" (সেবকের নিবেদন, ১ম ও ২য় খণ্ড; পৃঃ ৭৯) তাই কেশবচন্দ্রের মতে "যখন মা আমাদের বন্ধু হইলেন, তাঁহার সঙ্গে আমরা তাঁহার সমুদয় ভক্ত সন্তানদিগকে পাইলাম।... আজ শাক্যের মা, মৈত্রেয়ীর মা, ঈশার মা, মহম্মদের মা, শ্রীগৌরাঙ্গের মা'কে আমরা মা বলিয়া ডাকিলাম।" (১৮৮১ সালের ২৬শে জানুয়ারী "ঈশ্বরের সখ্যভাব" উপদেশ: সেবকের নিবেদন; ৩য় খণ্ড; পৃঃ ৪০) বড়ই আশ্চর্য ও বিস্ময়ের বিষয় যে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র যখন সর্বব্যাপী ব্রহ্মকে হরি ও মাতৃরূপে উপলব্ধি করে ভক্তি রসে মগ্ন হচ্ছিলেন (১৮৬৭ থেকে ১৮৭৫ সাল) ঠিক সেই সময় (১৮৭৫ সালের ১৫ই মার্চ) পরম ভক্ত ও মাতৃভাবের সাধক শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের সঙ্গে তাঁর প্রথম যোগাযোগ হয় এবং তাঁরা দুজনে অন্তরঙ্গ বন্ধুত্বের সূত্রে আবদ্ধ হন। এ সম্পর্কে কেশবচন্দ্রের একজন প্রধান অনুগামী উপাধ্যায় গৌরগোবিন্দ রায় বলেছেন, "পরমহংস ও কেশবচন্দ্রের মিলন এক শুভ সংযোগ। এ সংযোগ দুইদিন পরে বা দুইদিন পূর্বে কখন সম্ভবপর ছিল না। কেশবচন্দ্রে যখন যেভাবের উদয়, তখনই তাহার অনুরূপ আয়োজন স্বয়ং আসিয়া উপস্থিত হইয়াছে। কেশবচন্দ্রে যখন ভক্তির সঞ্চার হয়, তখন ভক্তি উদ্দীপনের জন্য যে সকল আয়োজন, সে সকল এক এক করিয়া আসিয়া জুটিয়াছিল। কেশবচন্দ্র বিধাতার আনীত উপায় সকলের যথোচিত সদ্ব্যবহার করিতে জানিতেন; ...যোগ, বৈরাগ্যাচরণ, ও মাতৃভাব কেশবচন্দ্রের মনকে আসিয়া অধিকার করিয়াছে, এ সময়ে এই সমুদয় ভাবের পরিপোষক ব্যক্তি আসিয়া উপস্থিত; সুতরাং কেশবচন্দ্র বুঝিলেন কে তাঁহাকে তাঁহার নিকট পাঠাইয়া দিয়াছেন। একদিনে সম্বন্ধ এমন গাঢ় হইয়া গেল যে এ সম্বন্ধ আর কোনদিন বিনষ্ট হইবে, তাহার পন্থা থাকিল না।" (আচার্য কেশবচন্দ্র; শতবার্ষিকী সং; ২য় খণ্ড; পৃঃ ১০৪৩)

তাঁর আর একজন অনুগামী শ্রীত্রৈলোক্যনাথ সান্ন্যাল (চিরঞ্জীব শর্মা, যাঁর কণ্ঠে সুললিত ব্রহ্মসঙ্গীত শুনতে শ্রীরামকৃষ্ণদেব খুব ভালবাসতেন) বলেছেন, "কেশবচন্দ্র

যেমন বর্তমান সময়ে শিক্ষিত ধর্মপিপাসু নব্যদলের সহিত ঈশা মুসা গৌর শাক্য সক্রেটিস মহম্মদের পরিচয় করিয়া দিয়াছেন, এবং তাহাদের মনে সাধুভক্তির সঞ্চার করিয়াছেন, তেমনি পরমহংসকে তিনিই বঙ্গীয় যুবকবৃন্দের নিকট ডাকিয়া আনিয়াছেন।" (কেশবচরিত্র; ৩য়; পৃঃ ২৪৭) জীবন-বেদের পরবর্তী অধ্যায়ে (৮ম অধ্যায়; লজ্জা ও ভয়) ব্রহ্মানন্দ কেশবচন্দ্র বলেছেন, কিভাবে ক্রমে জগজ্জননীর সংস্পর্শে এসে তিনি ক্রমে সঙ্কোচ অতিক্রম করে ভক্তি ও বিশ্বাসে 'নির্লজ্জ ও সাহসী' হয়ে উঠলেন তা বর্ণনা করেছেন।

'জীবন-বেদে'র পরবর্তী অধ্যায় 'যোগের সঞ্চার' (৯ম অধ্যায়)। এ সম্পর্কে কেশবচন্দ্র বলেছেন: "ভক্তি যখন বাড়িতে লাগিল তখন বুঝিলাম—ভক্তিকে স্থায়ী করিবার জন্য যোগ আবশ্যক।...ঈশ্বরে যদি বিশ্বাস থাকে, তবে ঈশ্বরের সঙ্গে এক হওয়া আবশ্যক। দুই থাকিবে কেন? হৃদয় যেমন ভক্তের হৃদয়, নয়নটা তেমনি যোগীর নয়ন হইবে। ভক্তি ও যোগ উভয়ের প্রতিই আমার দৃষ্টি পড়িল; সাধনে প্রয়াস জন্মিল মনে হইল— ভক্তি, যোগ ব্যতীত ব্রাহ্ম জীবন কোন কার্যের নয়।" (জাবনবেদ; ৯ম অধ্যায়) স্বামী বিবেকানন্দও বলেছেন, "যে চরিত্রে জ্ঞান, ভক্তি ও যোগ সমন্বিত হইয়াছে, সেই চরিত্রই সর্বাপেক্ষা মহৎ।...জ্ঞান ও ভক্তি দুইটি পক্ষ, সামঞ্জস্য রাখিবার জন্য যোগ ইহার পুচ্ছ।" (ভক্তিযোগ; ২২ম সং উদ্বোধন কার্যালয়; পৃঃ ৮) যোগ-সাধন আমাদের দেশে একটি ধরনের সাধনা যার একটি বিশেষত্ব ও গভীর আধ্যাত্মিক তাৎপর্য আছে। অবশ্য এর বিকৃতিও আছে যথেষ্ট। নানা রকম গুপ্ত বিদ্যা, ভেল্কিবাজী ইত্যাদি এর আধ্যাত্মিক দিকটি বিকৃত করেছে। এ বিষয়ে বিবেকানন্দ বলেছেন; "ভারতবর্ষে নানা কারণে ইহা এমন সব লোকের হাতে পড়ে যাহারা এই বিদ্যার শতকরা নব্বই ভাগ নষ্ট করিয়া বাকী অংশটুকু অতি গোপনে রাখিতে চেষ্টা করিয়াছিল।...এই সব যোগ প্রণালীতে গুহ্য ও অদ্ভুত যাহা কিছু আছে, তাহা বর্জন করিতে হইবে। যাহা কিছু বলপ্রদ তাহাই অনুসরণীয়।" (রাজযোগ; উদ্বোধন কার্য্যালয় ১৭ম সং; পৃঃ ১২-১৩)।

১৮৮৩ সালে আমেরিকার বুদ্ধিজীবী ও ধর্মতত্ত্ববিদদের মনে ভারতবর্ষের যোগ-সাধনা সম্পর্কে বেশ কিছু আগ্রহ ও কৌতূহলের সঞ্চার হওয়ায় ওখানকার তৎকালিন বিখ্যাত সংবাদপত্র "নিউইয়র্ক ইণ্ডিপেণ্ডেণ্ট"এর সম্পাদক ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের কাছ থেকে এ বিষয় কিছু জানতে চান। তখন কেশবচন্দ্র যোগের আধ্যাত্মিক দিক সম্পর্কে একটি নাতিদীর্ঘ প্রবন্ধ লিখে ওদের পাঠিয়েছিলেন এবং ঐ বছরের অক্টোবর মাসের কয়েকটি সংখ্যায় ঐ পত্রিকায় প্রবন্ধটি প্রকাশিত হয়েছিল ও তাঁদের কৌতূহল

অনেকটা তৃপ্ত করেছিল। পরের বছর ঐ প্রবন্ধটি "yoga Objective and Subjective" নামে পুস্তিকাকারে প্রকাশিত হয়েছিল। ঐ প্রবন্ধের প্রথমদিকে কেশবচন্দ্র বলেছেন, "যোগ হিন্দুর ধর্মজীবনের একটি বিশেষ দিক উদ্ঘাটিত করে এবং এটি প্রাচ্য ধর্ম বিশ্বাসের এমন একটি উল্লেখযোগ্য বিশেষত্ব যা পাশ্চাত্য কোন ধর্মপ্রতিষ্ঠানের বিশ্বাস ও সাধন পদ্ধতির সঙ্গে মেলে না।...খৃষ্টীয় যুক্তিবাদীর কাছে এটা অখৃষ্টীয় জনিত বোকামী ছাড়া আর কিছু নয়। হিন্দু যোগ সাধনার সঙ্গে যে ভ্রম ও অলৌকিকতা ইত্যাদি মিশ্রিত আছে তা কেউই অস্বীকার করেন না।... কিন্তু বিচ্যুতি বা ত্রুটি আমাদের আলোচ্য বিষয় নয়।...যাঁরা প্রাচীন ও মহান্ হিন্দু-জাতির ধর্মজীবনের প্রতি সুবিচার করতে চান, তাঁদের ভাসা ভাসা ভাবে কোন ধারণা না করে বাইরের খোলস ভেদ করে ভিতরে দৃষ্টিপাত করে মূলভাব বা নীতিকে গ্রহণ করতে হবে।" (yoga; Objective and Subjective 6th ed P. 1.)

আমাদের দেশে সাধারণত এই কয়েকটি যোগ প্রচলিত আছে ; (১) তান্ত্রিক যোগ, (২) পতঞ্জলি যোগসূত্র বা যোগ দর্শন ; (৩) উপনিষদ ও গীতার অধ্যাত্ম যোগ। তান্ত্রিক যোগের মতে কুলকুণ্ডলিনী নামে শক্তি মানুষের দেহের সবচেয়ে নীচে মূলাধার চক্রে নিদ্রিত সাপের মত কুণ্ডলী পাকিয়ে নত মুখে থাকে। ত্রিভুজাকৃতি এই চক্র চার পাপড়ি বিশিষ্ট সোনার পদ্মরূপে কল্পিত। মূলাধার চক্রের ঠিক উপরে স্বাধিষ্ঠান-চক্র, ছয় পাপড়ি বিশিষ্ট আগুনের মত উজ্জ্বল পদ্ম। তার উপরে নাভির বিপরীত দিকে আছে মণিপুর চক্র ; দশ পাপড়ি বিশিষ্ট পদ্ম, তাতে নানা মাণিক্যের জ্যোতি আছে। এর উপরে হৃদয়ে আছে দ্বাদশ পাপড়ি বিশিষ্ট অনাহত চক্র। এর উপরে আছে ষোড়শ পাপড়ি বিশিষ্ট বিশুদ্ধ চক্র বা আকাশ চক্র। আরো উপরে দুই ভ্রূর মাঝখানে আছে আজ্ঞা চক্র। এই হল ষটচক্র; প্রাণায়াম ও ধ্যানের সাহায্যে কুলকুণ্ডলিনী শক্তিকে জাগ্রত করে, তার কুণ্ডলাভাব মুক্ত করে, ঊর্দ্ধমুখী করে একের পর এক চক্রকে ভেদ করে ক্রমে তাকে আজ্ঞা চক্রে নিয়ে আসতে হয়, এই হল তান্ত্রিক যোগ সাধনার উদ্দেশ্য। বলা বাহুল্য, সমস্তটাই রূপক, মনকে ক্রমে ক্রমে উন্নত স্তরে নিয়ে আসাই এর উদ্দেশ্য। প্রাণায়াম একটি প্রক্রিয়া, এতে নিশ্বাসের বায়ু গ্রহণ ও বর্জন করতে হয়। মেরুদণ্ডের দুই পাশে ইড়া ও পিঙ্গলা দুই নাড়ী কল্পনা করা হয়, এ ছাড়া সুষুম্না নাড়ী মূলাধার থেকে মস্তিষ্কের ব্রহ্মরন্ধ্র পর্যন্ত বিস্তৃত রয়েছে। ইড়া দিয়ে বায়ু গ্রহণ, পিঙ্গলা দিয়ে বর্জন ও সুষুম্নায় ধারণ করতে হয়। প্রাণায়ামের এই প্রক্রিয়াকে যথাক্রমে পূরক, কুম্ভক ও

রেচক বলে। ১৮৮১ সালের ১৬ই অক্টোবর ব্রহ্মানন্দ কেশবচন্দ্র "তীর্থ-চতুষ্টয়" নামক উপদেশে মনকে ক্রমে স্তরে স্তরে উন্নত করার কথা বলেছেন ( সেবকের নিবেদন : ৪র্থ খণ্ড ; পৃঃ ৮২ )। তবে তিনি দু'টি স্তরের না বলে চারটি স্তরের কথা বলেছেন। ( বিখ্যাত কবি শেলী তাঁর বিখ্যাত নাট্যকাব্য "প্রমেথিয়াস্ আনবাউণ্ড" এর চতুর্থ অংকের শেষের দিকে ডেমোগর্গনের উক্তিতে মানুষের কুপ্রবৃত্তিকে কুণ্ডলী পাকানো সাপের সঙ্গে তুলনা করেছেন, যা সুপ্রবৃত্তির দ্বারা চাপা আছে। ) কিন্তু দুঃখের বিষয় বিভিন্ন চক্রকে বিশেষ বিশেষ দেব দেবীর অধিষ্ঠান হিসাবে গ্রহণ করায় এবং প্রাণায়াম প্রভৃতি বহিরঙ্গ সাধনের উপর ( নাটকের সাহায্যে ধ্যান ইত্যাদি ) অতিরিক্ত জোর দেওয়ার ফলে, রূপক ভুলে গিয়ে সাধক আধ্যাত্মিকতা থেকে বিচ্যুত হয়ে যান।

পতঞ্জলির যোগসূত্র বা যোগদর্শন অষ্টাঙ্গ যোগ নামে প্রসিদ্ধ, কারণ এতে আটটি অঙ্গ আছে ; যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান ও সমাধি। (১) অহিংসা, সত্য, অস্তেয় (চুরি বা বলপূর্বক অন্যের দ্রব্য গ্রহণ না করা), ব্রহ্মচর্য, অপরিগ্রহ ( কষ্টের সময়েও কাহারও দান গ্রহণ না করে স্বাবলম্বী ও বৈরাগী হওয়া ), এগুলোকে বলে যম। (২) শৌচ অর্থাৎ স্নান, হস্ত-পদ-প্রক্ষালন দ্বারা শরীরকে পরিষ্কার রাখা রূপ বাহ্য শৌচ এবং সৎ চিন্তা দ্বারা চিত্তকে প্রসন্ন ও নির্মল রাখা তথা সর্বজীবের সুখে সুখী, দুঃখে করুণা, পূণ্যে আনন্দ ও পাপে উপেক্ষা এই ভাবে সর্বদা মনকে পূর্ণ করে রাখা অন্তঃশৌচ। (পতঞ্জলের যোগসূত্র ; সমাধিপাক ; ১৩)। সন্তোষ—যথা লাভে তৃপ্ত থাকা। তপস্যা—দেহ ও মনের সংযম। স্বাধ্যায়—কোন মন্ত্রজপ বা বেদাদি অধ্যয়ন। ঈশ্বর প্রণিধান—ঈশ্বরের স্মরণ ও মনন,—এই সবগুলিকে নিয়ম বলে। (৩) আসন—যে ভাবে অনেকক্ষণ স্থিরভাবে বসে থাকা যায়, তাকেই আসন বলে। পতঞ্জলের যোগসূত্রের সাধন পাদের ৫৬ নং শ্লোকে বলা হয়েছে, 'স্থিরসুখাসনং।' (৪) প্রাণায়াম সম্পর্কে আগেই বলা হয়েছে, এটা নিতান্তই বহিরঙ্গ সাধন। (৫) প্রত্যাহার—ইচ্ছাশক্তির দ্বারা বহির্বিষয় থেকে ইন্দ্রিয়গুলোকে জোর করে ফিরিয়ে আনার নাম প্রত্যাহার। (৬) কোন একটি বিশেষভাব বা আদর্শতে চিত্তকে আবদ্ধ রাখার নাম ধারণা। যা ধারণা করা হয় সে দিকে চিত্তকে এক ভাবে অবিচ্ছিন্ন তৈলধারার মত প্রবাহিত হতে দেওয়ার নাম (৭) ধ্যান। ধ্যানের খুব গভীর অবস্থাই, যখন ব্রহ্ম ছাড়া অন্য কিছুর অনুভূতি হয় না তাকে সমাধি (৮) বলে। নিয়মের বাহ্যশৌচ, স্বাধ্যায়, আসন ও প্রাণায়াম ছাড়া এই যোগের অন্য সব অঙ্গগুলিই আধ্যাত্মিক ও সকল সাধনার ভিত্তি স্বরূপ। প্রাণায়ামকে একটি

অঙ্গ হিসাবে গণ্য করলেও পতঞ্জলি প্রাণায়ামের উপর বিশেষ ঝোঁক ( emhasis ) দেন নি, একে চিত্তবৃত্তি নিরোধের অন্যান্য পদ্ধতির মত একটি পদ্ধতি মাত্র বলে উল্লেখ করেছেন। পতঞ্জলের এই অষ্টাঙ্গ যোগের শেষ চারটি অর্থাৎ প্রত্যাহার, ধ্যান ও সমাধি ইত্যাদির উপর ভিত্তি করে সাধকপ্রবর শ্রীশ্যামাচরণ লাহিড়ীর গুরুদেব শ্রীশ্রীবাবাজী মহারাজ ক্রিয়াযোগ শিক্ষা দিয়েছিলেন। বিবেকানন্দ তাঁর "রাজযোগ" পতঞ্জলীর যোগসূত্রের উপর ভিত্তি করেই উপস্থাপনা করেছেন এবং বহিরঙ্গ সাধন ( প্রাণায়াম ) গ্রহণ করলেও আধ্যাত্মিকতার উপরেই বেশী জোর দিয়েছেন। 'রাজযোগ' নামটি তিনি সম্ভবতঃ গীতার নবম অধ্যায় 'রাজ গুহ্যযোগ' বা 'রাজবিদ্যা' বলে পরিচিত, তা থেকে নিয়েছেন। বিবেকানন্দের মতে সাধনার প্রথম সোপান হল ; "শরীরকে সোজাভাবে রাখিয়া উপবেশন কর। সর্ব প্রথমে জগতে পবিত্র চিন্তার একটি স্রোত প্রবাহিত করিয়া দাও। মনে মনে বল 'জগতে সকলে সুখী হউক, সকলেই শান্তি লাভ করুক।'…যতই এ রূপ করিবে, ততই তুমি নিজে ভালবোধ করিবে।…অপর সকলে সুখী হউক এরূপ চিন্তাই নিজেকে সুখী করিবার উপায়।" ( রাজযোগ ; উদ্বোধন কার্যালয় ; ১৭ম সং ; পৃঃ ২৭ ) বুদ্ধদেবের ( যাঁর সম্পর্কে বিবেকানন্দ যথেষ্ট শ্রদ্ধাবান্ ছিলেন ) 'মেত্তি ভাবনা'র সঙ্গে এর যথেষ্ট সাদৃশ্য আছে। সাধনার প্রথম সোপান হিসাবে এই পদ্ধতি অবলম্বন করলে অন্যকোন বহিরঙ্গ সাধনের ( প্রণায়াম বা নাটকের সাহায্যে ধ্যান প্রভৃতি ) প্রয়োজন হয় না।

"অধ্যাত্মযোগ" কথাটি কঠোপনিষদে উল্লেখ করা হয়েছে ; "যাঁকে সহজে দেখা যায় না, মূঢ় প্রতি বিষয়ান্তরে প্রবিষ্ট, হৃদয়ে অবস্থিত ইন্দ্রিয়াতীত সূক্ষ্ম জ্ঞান মাত্র গ্রাহ্যস্থানে অবস্থিত পুরাতন দেবতাকে অধ্যাত্মযোগ ঘাটত জ্ঞান দ্বারা জেনে জ্ঞানী ব্যক্তি হর্ষ শোকের অতীত হন।" ( কঠ ২।১২) আবার ৬ষ্ঠ বল্লীর ১২ নং শ্লোকে বলা হয়েছে ;

"তাং যোগমিতিমন্যন্তে স্থিরাম্রিয়ধারণাম্।"

[ সেই স্থির ইন্দ্রিয় ধারণাকে যোগ বলে। ] ৪র্থ বল্লীর ১১ নং শ্লোকে বলা হয়েছে মনের দ্বারাই তাঁকে উপলব্ধি করা যায়। কিন্তু এ কথাও বলা হয়েছে "যে দুষ্কার্য থেকে বিরত নয়, ইন্দ্রিয় লোলুপতার জন্য যার মনে শান্তি নেই, আকাংখা বশতঃ যার মন সদা অশান্ত সে ব্যক্তি কেবলমাত্র পুঁথিগত বিদ্যা দ্বারা আমাকে লাভ করতে পারে না," ( কঠ ; ২।২৪ ) তাই ৬ষ্ঠ বল্লীর ৯ নং শ্লোকে বলা হয়েছে "হৃদয়ের সংশয় রহিত বুদ্ধির দ্বারাই ইনি প্রকাশিত হন, যাঁরা তাঁকে এভাবে

জানেন তাঁরা অমর হন ;" মুণ্ডকোপনিষদে (৩।১।৮) বলা হয়েছে "জ্ঞানের দ্বারা শুদ্ধ সত্ত্ব ব্যক্তি ধ্যান যুক্ত হয়ে নিরবয়ব ব্রহ্মকে উপলব্ধি করেন।" হৃদয়ের সংশয়-রহিত বুদ্ধি বা জ্ঞান দ্বারা শুদ্ধ সত্ত্ব লাভ করতে হলে যোগ-সাধককে শান্ত, দান্ত, ( মুক্তমন ), উপরত ( নর্মুক্ত ), তিতিক্ষু ( দ্বন্দ্ব-সহিষ্ণু ), সমাহিত, এই ছয়টি অবস্থা ( বৃহদারণ্যক ৪।৪।২৩ ) অর্জন করতে হয়। কি ভাবে তা অর্জন করা যায়, এ সম্পর্কে কঠোপনিষদে ( ২।১-২ ) বলা হয়েছে "শ্রেয় অর্থাৎ পরিণামে মঙ্গলজনক এবং প্রেয় বা আপাত সুখকর এই উভয়, জীবকে নানাভাবে আবদ্ধ করে। বিচক্ষণ ব্যক্তি সম্যক আলোচনা করে শ্রেয়কে উত্তম জেনে শ্রেয়কে গ্রহণ করেন আর অল্প বুদ্ধি ব্যক্তি প্রেয়কে গ্রহণ করে।" আরো বলা হয়েছে "আত্মাকে রথী, শরীরকে রথ, বুদ্ধিকে সারথি এবং মনকে লাগাম রূপে ধারণা করে সমাহিতমনা ও বিবেকী হয়ে উত্তম সারথির অশ্বের মত ইন্দ্রিয় সমূহকে বশে রাখতে হবে" ( ৩।৩।৬১ )। এও বলা হয়েছে যে "প্রাজ্ঞ ব্যক্তি বাক্যকে মনে সংযত করবেন, মনকে বুদ্ধিতে সংযত করবেন, বুদ্ধিকে জীবাত্মায় সংযত করবেন এবং জীবাত্মাকে শান্ত, বিকারশূন্য পরমাত্মাকে সংযত করবেন।" ( ৩।১২ ) মুণ্ডকোপনিষদে ( ২।২।৪ ) ওঁ-কারকে ধনু-স্বরূপ, জীবাত্মাকে শর-স্বরূপ ও ব্রহ্মকে লক্ষ্য স্বরূপ ধারণা করে, প্রণব ধনুর সাহায্যে জীবাত্মা শরদ্বারা পরব্রহ্ম লক্ষ্যকে বিদ্ধ করার কথা বলা হয়েছে। শ্বেতাশ্বতর উপনিষদের ২য় অধ্যায়ের ৮ম থেকে ১৫ দশ শ্লোকে অধ্যাত্ম যোগের বিভিন্ন পর্য্যায় বর্ণনা করা হয়েছে। প্রথমে আসন সম্পর্কে বলা হয়েছে কি রকম স্থানে আসন গ্রহণ করলে শরীর ও মন সাধনার অনুকূল হবে। পরে ওঁ-কার ভেলার দ্বারা সংসার সমুদ্রের স্রোতে উত্তীর্ণ হওয়ার কথা বলা হয়েছে এবং ইন্দ্রিয় ও মনকে হৃদয়ে সন্নিবেশিত করার উপদেশ দেওয়া হয়েছে। পরে প্রাণ বায়ুকে সংযত করে মনস্থির করার কথা উল্লেখ করে, সাধনার কয়েকটি স্তরের কথা বলে শেষের দুটি শ্লোকে বলা হয়েছে "যেমন মৃত্তিকা দ্বারা মলিন ধাতুখণ্ড উত্তমরূপে ধৌত করলে আবার উজ্জ্বল দেখায়, তেমনি আত্মতত্ত্ব দর্শন করে যোগী কৃতার্থ হন এবং সাধক আত্মতত্ত্ব দ্বারা ব্রহ্মতত্ত্ব দর্শন করে কৃতার্থ হন।" অন্যান্য উপনিষদেও বলা হয়েছে ব্রহ্মলাভ করতে হলে ব্রহ্মস্বরূপের নিকটবর্তী হতে হবে অর্থাৎ পূর্ণতা প্রাপ্ত হতে হবে, তখনই তাঁর সঙ্গে পূর্ণ যোগ সম্ভব।

গীতার ৬ষ্ঠ অধ্যায়ের ১৬-১৭ নং শ্লোকে বলা হয়েছে "যিনি অত্যধিক আহার করেন বা একান্ত অনাহারী তাঁর যোগ হয় না; বেশি নিদ্রালু বা অতি জাগরণশীলেরও যোগ হয় না। সব বিষয়ে যিনি পরিমিত থাকেন,

তাঁর যোগ দুঃখ নিবর্তক হয়।" ৫ম অধ্যায়ের ২৩-২৫ নং শ্লোকে বলা হয়েছে "যিনি এই সংসারে মরণের পূর্ব পর্যন্ত কাম, ক্রোধ, ইত্যাদি প্রতিরোধ করতে পারেন তিনিই যোগী; যাঁর অন্তরে সুখ, অন্তরেই আরাম ও শান্তি, অন্তরে যিনি আলোক লাভ করেন, সেই যোগী ব্রহ্মভাব প্রাপ্ত হয়ে ব্রহ্মেই নির্বাণ লাভ করেন। যাঁরা নিষ্পাপ, সংশয় শূন্য, সংযত চিত্ত, সর্বভূত হিতে রত, সেই ঋষিরা ব্রহ্ম নির্বাণ প্রাপ্ত হয়।" ৬ষ্ঠ অধ্যায়ে ২৯-৩২ নং শ্লোকে বলা হয়েছে, "এই রূপে যোগযুক্ত পুরুষ সর্বত্র সমদর্শী হয়ে আত্মাকে সর্বভূতে এবং সর্বভূতকে আত্মাতে দর্শন করেন। যিনি আমাকে সর্বভূতে অবস্থিত দেখেন এবং আমাতে সর্বভূত অবস্থিত দেখেন, আমি তাঁর অদৃশ্য হই না তিনিও আমার অদৃশ্য হন না। যে যোগী সমস্ত বুদ্ধি অবলম্বন করে সর্বভূতে ভেদজ্ঞান পরিত্যাগ করে সর্বভূত স্থিত আমাকে ভজনা করেন, তিনি যে অবস্থাতেই থাকুন না কেন, আমাতেই অবস্থান করেন। হে অর্জুন, সুখই হোক আর দুঃখই হোক, যে ব্যক্তি আত্ম সাদৃশ্যে সর্বত্র সমদর্শী সেই যোগীই সর্বশ্রেষ্ঠ।" এ কথা শুনে অর্জুন বলেছিলেন মন অত্যন্ত চঞ্চল মন নিয়ে এই সমত্ব ভাব আয়ত্ব করা কঠিন। তার উত্তরে শ্রীকৃষ্ণের জবানীতে গীতাকার বলেছেন; "অভ্যাসেন তু কৌন্তেয় বৈরাগ্যেন চ গৃহ্যতে।" (৬।৩৫) অর্থাৎ হে কৌন্তেয় অভ্যাস ও বৈরাগ্যের দ্বারা মনকে বশীভূত করা যায়। গীতার বিভিন্ন অধ্যায়ে সর্বভূতে ভগবদ্ভাব বা ব্রহ্ম উপলব্ধির কথা নানাভাবে ('ব্রহ্মভাব', 'ব্রাহ্মীস্থিতি', সাম্যবুদ্ধি', 'স্থিতপ্রজ্ঞ' ইত্যাদি) বলা হয়েছে। যদিও ৫ম অধ্যায়ের ২৭-২৮ নং শ্লোকে বহিরঙ্গ সাধন সম্পর্কে বলা হয়েছে, "বাহ্য বিষয় মন থেকে বের করে দুটি ভ্রূ-যুগলের মধ্যে স্থির করে, নাসিকার মধ্যে বিচরণ-শীল প্রাণ ও অপান বায়ুর উর্ধ ও অধোগতি রোধ করে এবং ইন্দ্রিয় মন ও বুদ্ধি সংযম পূর্বক ইচ্ছা, ভয় ও ক্রোধশূন্য হয়ে যে মুনি সর্বদা বিরাজ করেন তিনি জীবন্মুক্ত", তবু আধ্যাত্মিক দিকের উপরই বেশী emphasis দেওয়া হয়েছে বিশেষতঃ ১৮শ অধ্যায়ে।

ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন এসব যোগেরই আধ্যাত্মিক দিক অবলম্বন করে নূতন করে যুগোপযোগী ভাবে যোগ সাধনা ব্যাখ্যা ও সাধন করেছেন। Yoga Objective and Subjective পুস্তিকায় তিনি বলেছেন, "The created Soul in its worldly and sinful condition, lives seperate and estre-nged from the supreme soul. A reconciliation is needed; nay more then mere reconciliation. A harmonious union is

sought and realiged. This union with Deity, is the real secret of Hindu yoga. It is a spiritual unification; it is consciousness of two in one; duality in unity. To the philosophical and thoughtful Hindu this is the highest heaven. He pants for no other salvation; he seeks no other mukti or deliverance ( P. 1 ) এর মধ্যে ভক্তি ও যোগের সমন্বয়ের ভাবটি সুন্দরভাবে ফুটে উঠেছে। কেশবচন্দ্র আরো বলেছেন; "We see in the earliest or Vedic period communion with God in Nature; this is the Objective Yoga. Then we have in the Vedantic period communion with God in the soul, this is subjective yoga. Thirdly, in the Puranic period we find communion with God in History or with the God of providence; this is Bhakti or Bhakti Yoga." (P. 1)

রবীন্দ্রনাথও বলেছেন; "ঈশ্বরের এই যে প্রকাশ, উপনিষদ ইহাকে তিন ভাগ করিয়া দেখিয়াছেন। একটি প্রকাশ জগতে, আর একটি প্রকাশ মানব সমাজে, আর একটি প্রকাশ মানবাত্মায়। একটি শান্তং, একটি শিবং, একটি অদ্বৈতং।" ( ধর্ম, ১৩১০ পৃঃ ১০১ ) অন্যত্র রবীন্দ্রনাথ বলেছেন: "বিশ্বদেবতা আছেন, তাঁর আসন লোকে লোকে, গ্রহ চন্দ্র তারায়। জীবনদেবতা বিশেষভাবে জীবনের আসনে, হৃদয়ে হৃদয়ে তাঁর পীঠস্থান, সকল অনুভূতি সকল অভিজ্ঞতার কেন্দ্রে। বাউল তাঁকেই বলেছে মনের মানুষ।" ( মানুষের ধর্ম; ১৯৬০, পৃঃ ৮৯ ) এই Subjective বা Vedantic যোগের মধ্যেই কেশবচন্দ্র বিভিন্ন যোগের আধ্যাত্মিক দিকের সমন্বয় করেছেন। ১৮৭০ সালে ( বাংলা কার্তিক মাসে ) "আত্মা ও পরমাত্মার যোগ" উপদেশে কেশবচন্দ্র বলেছেন, "জীবাত্মা উপযুক্ত সাধন দ্বারা পরমাত্মাতে বদ্ধমূল হইয়া, তাঁহার প্রসাদবারি সিঞ্চনে আপনার পুষ্টিসাধন করেন এবং অনন্তকাল বর্দ্ধিত হইতে থাকেন। ইহাই যথার্থ যোগ, অনুষ্ঠানাদি বাহ্যিক ধর্ম ইহার ফল মাত্র। এই যোগ সাধন করিতে পারিলে জীবন সার্থক হয়।...যোগ ভিন্ন ঈশ্বরকে অনন্তকালের জন্য লাভ করা যায় না। ইন্দ্রিয় দ্বারা যেমন বহির্জগতের সঙ্গে আমাদের যোগ স্থাপন হয়, আত্মার সঙ্গে সেইরূপ কতকগুলি আধ্যাত্মিক বৃত্তি দ্বারা ঈশ্বরের যোগ হয়।" ( আচার্যের উপদেশ; ২য় খণ্ড: পৃঃ ২৭ ) ১৮৭২ সালের ১২ই মে "যোগী ব্রাহ্ম" উপদেশে বলেছেন, "যিনি যোগী তিনি ব্রাহ্ম।

ঈশ্বরের সঙ্গে যাঁহার যোগ নাই, তিনি কখনই ব্রাহ্ম পরিগণিত হইতে পারেন না। কতকগুলি সত্যে শুদ্ধ বিশ্বাস থাকিলে, কিম্বা পরোপকার করিলে ব্রাহ্ম হওয়া যায় না। কিন্তু যাঁহার আত্মা ব্রহ্মযোগে যোগী তিনিই যথার্থ ব্রাহ্ম।" (আচার্যের উপদেশ; ৩য় খণ্ড, পৃ: ১৪৪) ১৮৭২ সালে বেলঘরিয়া উদ্যানে, কেশবচন্দ্র 'সাধন কানন' প্রতিষ্ঠা করেন, সেই উদ্যানে ১৮৭৬ সালে, ভারতাশ্রমে উপাসনার পর তাঁর অনুগামীদের মধ্যে সাধু অঘোরনাথ গুপ্ত যোগ শিক্ষার্থী, মহাত্মা বিজয়কৃষ্ণ ভক্তি শিক্ষার্থী, উপাধ্যায় গৌরগোবিন্দ রায় জ্ঞান শিক্ষার্থী রূপে মনোনীত হলেন। পরে শ্রীযুক্ত প্রাণকৃষ্ণ দত্ত ও শ্রীযুক্ত উমানাথ গুপ্ত সেবা শিক্ষার্থী (কর্মসাধক) রূপে মনোনীত হন। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র স্বয়ং প্রত্যেককে যোগ, ভক্তি ও সেবা সম্পর্কে উপদেশ দিতেন; এই উপদেশ দেওয়ার আগে প্রাতঃকালে উপাসনার মাধ্যমে কেশবচন্দ্র নিজেকে ঈশ্বর চরণে আত্মনিবেদন করে অন্তরে যে আলোক পেতেন সেই অনুযায়ী উপদেশ দিতেন। বিকেল ৩টের সময় উপদেশ দেওয়া আরম্ভ হতো ও উপদেশের শেষে প্রার্থনা ও সংকীর্তন হতো। কেশবচন্দ্রের নির্দেশে উপাধ্যায় গৌর-গোবিন্দ রায় হিন্দুশাস্ত্র মন্থন করে ভক্তি শিক্ষার্থীর জন্য সতেরোটি ও যোগ শিক্ষার্থীর জন্য ষোলটি সংযম বিধি সংস্কৃতে রচনা করেছিলেন এবং তাঁরা ঐ পদ্ধতি অনুযায়ী সাধন করতেন। শিক্ষার্থীদের উপর ভার ছিল হিন্দু শাস্ত্রের সাহায্যে নিজ নিজ পন্থার ব্যাখ্যা করা। পনের দিন এইভাবে সাধন করার পর কেশবচন্দ্র তাঁদের প্রত্যেকের জন্য নিত্য পালনীয় ও মাসিক পালনীয় কয়েকটি সাধন নির্দিষ্ট করে দেন। কিন্তু এভাবে সাধন-ভজনের ফলে যাতে অভ্রান্ত গুরুবাদ তাঁদের মধ্যে প্রবেশ না করে সে বিষয়ে কেশবচন্দ্র সতর্ক ছিলেন, তাই প্রথম দিন (১৮৭৬ সালের ১৮ই ফেব্রুয়ারী) "যোগ ও ভক্তি শিক্ষার্থীকে ব্রতদান" উপদেশে তিনি বলেছেন "আমিও ব্রত গ্রহণ করিলাম, আমিও তোমাদের নিকট শিক্ষা করিব। শিক্ষা করিয়া শিক্ষা দিব, শিক্ষা দিয়া শিক্ষা করিব। এই প্রকার ধর্মজ্ঞান-বিনিময়ের ভিতরে বসিয়া, এই ধর্ম ব্যবসায়ে নিযুক্ত থাকিতে ইচ্ছা করিয়াছি।" (ব্রহ্মগীতোপনিষৎ; ৬ষ্ঠ সং, পৃ: ৯) কেশবচন্দ্রের এই উপদেশ যে গ্রন্থে সংকলন করা হয়েছিল তাকে তিনি 'গীতা' ও 'উপনিষদে'র সমন্বয়ে "ব্রহ্মগীতোপনিষৎ" নাম দিয়েছিলেন। কেশবচন্দ্র বলেছেন, "যোগ শব্দের অভিধানের অর্থ, দুই স্বতন্ত্র স্থানে স্থিত পদার্থের একত্র মিলন। দুয়ের একত্র মিলন যোগ।—এই যোগ দ্বারা বিরুদ্ধ পদার্থদ্বয়ের মিলন হয়। —উপাসনা সময়ে যে সামীপ্য অনুভূত হয়, তাহাই যত্ন দ্বারা অন্য সময়েও বিস্তৃত হইয়া পড়ে। —জ্ঞান, ভাব এবং কার্যে আমাদের ঈশ্বর হইতে যে দূরতা, উহাই এই রূপ সাধন

দ্বারা নিরস্ত হয়। এই রূপে ক্রমে সর্ববিষয়ে দূরত্ব চলিয়া গিয়া ঈশ্বর এবং জীবাত্মার একত্ব উপস্থিত হয়, এই একত্ব বা মিলনই যোগ। এই রূপে যাহার ঈশ্বরের সঙ্গে সম্পূর্ণ মিলন, হইয়াছে, তাহাকেই যোগী বলা যায়।" (ব্রহ্মোগীতোপনিষৎ; ৬ষ্ঠ সং; পৃঃ ১৫-১৬) প্রাণায়াম প্রভৃতি বহিরঙ্গ সাধনের উপর কেশবচন্দ্র বিশেষ গুরুত্ব দেন নি, মন সংযম সম্পর্কে তিনি বলেছেন; বুদ্ধি স্থির করিয়া মনঃসংযোগ কর। মনকে স্থির করিবার পক্ষে দুইটি শত্রু। প্রথম; অন্য চিন্তা, দ্বিতীয়; পাপ চিন্তা;··· সংকল্প বহির্ভূত চিন্তা আসিবামাত্র তাহাকে দূর করিয়া দিবে।··· অন্য চিন্তা আসিবামাত্র আত্মা গম্ভীরভাবে 'দূরহ' শব্দ উচ্চারণ করিবে। ইহার সুফল দেখিয়া তোমরা অবাক হইবে। একথা উচ্চারণে সরলতা ও গাম্ভীর্য চাই। সরল গম্ভীর ভাবে এ কথা উচ্চারণ করিলে দেখিতে পাইবে, এ কথার মধ্যে বল আছে। এই বিধি সর্বদা স্মরণ রাখিও যখনই কোন বিরুদ্ধ চিন্তা আসিয়া উপস্থিত হইবে, তখনি 'দূর হ' এই মন্ত্র উচ্চারণ করিয়া উহাকে দূর করিয়া দিবে।···আহার স্নানাদি নিয়মকে সংযম বলে না, কঠোর ব্রতাদির দ্বারা প্রিয় ইন্দ্রিয় হইতে চিত্তকে নিবৃত্ত রাখা সংযম।" (ঐ; পৃঃ ২৩-২৭) তিনি আরো বলেছেন; যোগবলে সূক্ষ্ম জগতে যাইতে হইবে, সেখানে সব পূর্ণ দেখিতে পাইবে। সমুদয় শোনিত সমুদয় নিশ্বাস ভিতরে টান। প্রকৃত যোগশাস্ত্রের অর্থ সাধনের দ্বারা মনের গতিকে, জীবনের গতিকে ফিরাইয়া ভিতরে লইয়া যাওয়া, চক্ষু কর্ণাদির ভিতরে গতি।··· সেখানে মনোরূপ সরোবরে ব্রহ্মচন্দ্র দেখা যায়, অস্থির করে নিশ্বাসবায়ু, তাই তাহার প্রতিমা পড়ে না। বায়ু রুদ্ধ হইলে মনস্থির হইবে। প্রশ্বাস বিষয়ের উচ্ছ্বাস। বিষয়ের উচ্ছ্বাস অবরোধ করিলে মন স্থির হয়, বাহিরের শ্বাসাবরোধ নহে।" ঐ; পৃঃ ৬০-৬১) কেশবচন্দ্রের এই উক্তি কঠোপনিষদের ৩।১২ শ্লোক ও গীতার ৬ষ্ঠ অধ্যায়ের ৩৫ নং শ্লোকে অর্জুনের প্রতি শ্রীকৃষ্ণের উক্তিকে স্মরণ করিয়ে দেয়। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র যীশুখৃষ্টকে একজন শ্রেষ্ঠ যোগী বলে মনে করতেন। ১৮৮০ সালের ২৮শে নভেম্বর "ইচ্ছাযোগ" উপদেশে তিনি বলেছেন; "হিন্দু কিম্বা অন্যান্য যে ধর্মে যোগের তত্ত্ব আছে তাহাতেই জীব ও ব্রহ্মের ঐক্যের কথা আছে।··· খৃষ্ট ধর্মের মূলেও দেখিতে পাই 'আমি ও আমার পিতা একই।' হিন্দু ও খৃষ্ট ধর্ম আপাততঃ লোকের নিকট বিরুদ্ধ বলিয়া মনে হয়। একটি ধ্যানের ধর্ম আর একটি কর্মের ধর্ম। এদেশের ঋষি ধ্যানশীল। ঈশা ও তাঁহার শিষ্যদিগের মধ্যে কর্মের প্রাদুর্ভাব। কিন্তু কি আশ্চর্য! দুই-এর ভিতরেই ঈশ্বরের সঙ্গে এক হওয়ার কথা। দুইএতেই যোগের লক্ষণ দেখা যায়। দুইএতেই জীব ও পরমাত্মার ঐক্য, দুইএতেই পরমাত্মাতে

জীবের লয়। হিন্দু ঋষি ও নীতিপরায়ণ সাধুশ্রেষ্ঠ ঈশা এ দুই-এর সাধনের আরম্ভে ভিন্নতা, কিন্তু ক্রমে ক্রমে ঐক্য ও সামঞ্জস্য লক্ষিত হয়।...যতক্ষণ সাধনের অবস্থা শ্রবণ, মনন ও নিধিধ্যাসনের অবস্থা, ততক্ষণ ঋষি জীব ও পরমাত্মার ভিন্নতা বুঝিতে পারেন, কিন্তু চক্ষু বন্ধ করিয়া থাকিতে থাকিতে যখন সমাধি উপস্থিত হয়, তখন পরমাত্মাও নাই, জীবাত্মাও নাই, বোধহয় সকলই একাকার, নিরাকার, অকূল জ্ঞানসমুদ্রে জীবাত্মা বিলীন।...জ্ঞানেতে, শক্তিতে প্রেমেতে আনন্দেতে ব্রহ্মের সঙ্গে জীবের অভেদ হইয়া গেল। এ অবস্থা অতি গভীর ও নিগূঢ়।...ঈশার ধর্মও মূলে যোগের ধর্ম। কিন্তু হিন্দু ঋষিদিগের যোগ হইতে এ যোগ স্বতন্ত্র। এ যোগ ইচ্ছাযোগ, কর্তৃত্ব যোগ। অন্তরে এক ইচ্ছা, ইচ্ছাতে ইচ্ছা বিলীন. এখানে স্বেচ্ছার বিনাশ। ইচ্ছাযোগ কি না স্বেচ্ছার সংহার, স্বইচ্ছাকে বিদায় দিয়া ব্রহ্মের ইচ্ছাতে জীবের ইচ্ছা বিলীন করা। যেমন আত্মা ধ্যানের সময় পরমাত্মাতে নিমগ্ন হয়; তেমনি কার্যেতে ক্ষুদ্র ইচ্ছা পরমাত্মার ইচ্ছাতে বিলীন হয়।" ( সেবকের নিবেদন ; ১ম ও ২য় খণ্ড, ; পৃঃ ২৩৭-২৩৯ )

পরবর্তী কালে শ্রীঅরবিন্দের 'পূর্ণযোগ' এর সঙ্গে কেশবচন্দ্রের অধ্যাত্ম যোগের যথেষ্ট ভাব গত সাদৃশ্য দেখা যায়। শ্রীঅরবিন্দ বলেছেন ; "আসন, প্রাণায়াম, কুম্ভক, চিত্তশুদ্ধি বা অন্য কোন প্রাথমিক সাধনার প্রয়োজন হয় না, যদি সাধক দৃঢ় ইচ্ছা নিয়ে সাধনা আরম্ভ করেন।" ( yogasadhan ; P. 1 ) শ্রীঅরবিন্দ আরো বলেছেন, "এই যোগের সাধনা কোন বিশেষ মানসিক শিক্ষা বা বাঁধাধরা পদ্ধতির ধ্যান, মন্ত্র উচ্চারণ বা অন্য কোন কিছুর উপর নির্ভর করে না ; কিন্তু আকাংখা, অন্তরে বাইরে আত্ম সংযম, আমাদের উর্ধে পবিত্র শক্তির কর্মপদ্ধতির নিকট আত্মাকে মেলে ধরা, হৃদয়ের পবিত্র সত্তার কাছে নিজেকে উন্মুক্ত করে দেওয়া এবং এসবের প্রতিকূল যা কিছু আছে তাকে পরিহার করার উপর নির্ভর করে। কেবলমাত্র বিশ্বাস, আকাংখা এবং আত্মসমর্পনের দ্বারাই নিজেকে উন্মুক্ত করে দেওয়া সম্ভব।" (Light on yoga ; 9thed. P. 1) আর একটু ব্যাখ্যা করে শ্রীঅরবিন্দ বলেছেন ; "যোগের প্রথম প্রক্রিয়া হল আত্মসমর্পনের সংকল্প গ্রহণ করা। তোমার হৃদয় ও শক্তির সবটাই ঈশ্বরের হাতে সঁপে দাও। পরবর্তী প্রক্রিয়া হল নিস্পৃহভাবে নিজের মধ্যে পবিত্র শক্তির ক্রিয়া লক্ষ্য করে যাওয়া। প্রায়ই নানা রকম বিঘ্নের ফলে এই ক্রিয়া উপলব্ধি করতে বাধার সম্মুখীন হতে হয় ; তাই বিশ্বাসের প্রয়োজন। যদিও নানা রকম প্রকাশ্য ও গোপন অপূর্ণতার জন্য পরিপূর্ণ বিশ্বাস অর্জন করা সব সময় সম্ভব হয় না...কিন্তু যখন সন্দেহ মনকে আবৃত করে তখন নিস্পৃহভাবে তা চলে

যাওয়া পর্যন্ত অপেক্ষা কর…আত্মসমর্পনের যৌগিক নীতির উপর পূর্ণ আস্থা রেখো।…যোগের তৃতীয় প্রক্রিয়া হল সবকিছুর মধ্যে ঈশ্বরের সত্ত্বা উপলব্ধি করা… কিন্তু সর্বোচ্চ উপলব্ধি হল যখন সমগ্র বিশ্ব যে এক অনন্ত পবিত্র ব্যক্তি-সত্বার লীলার প্রকাশ এ সম্পর্কে সচেতন হওয়া।" ( The yoga and its objects , 1968 ; P. 7-12 ) শ্রীঅরবিন্দের পূর্ণযোগ-এ প্রথম থেকে শেষ পর্যন্ত একই মন্ত্র ; "Complete self-surrender to the Divine Mother".

'জীবন-বেদে'র পরবর্তী সাতটি অধ্যায় যথাক্রমে 'আশ্চর্যগণিত', "জয়লাভ" 'বিয়োগ ও সংযোগ', "বিবিধ ভাব," 'জাতি নির্ণয়', 'শিষ্য প্রকৃতি' ও 'অনৃত খণ্ডন'। দ্বাদশ অধ্যায় 'বিয়োগ ও সংযোগ' সম্পর্কে আগেই বলা হয়েছে যে 'জীবন-বেদের' মর্মবাণী ঐ অধ্যায়ে পরিস্ফুট হয়েছে। 'আশ্চর্য গণিত' ও জয়লাভ' এই দুই অধ্যায়ে যথাক্রমে বলা হয়েছে যে পার্থিব হিসাব নিকাশের সঙ্গে আধ্যাত্মিক জগতের অঙ্ক মেলে না এবং সব কিছু উত্থান-পতনের মধ্য দিয়ে ভক্ত জীবনে ঈশ্বরের ইচ্ছা জয়যুক্ত হয়। ত্রয়োদশ অধ্যায় 'ত্রিবিধ ভাবে' কেশবচন্দ্র বলেছেন "তিন প্রকৃতি এই জীবনে বিরাজ করিতেছে। তিন প্রকার স্বভাবের সমন্বয় হইয়াছে।…একটি বালক, একটি উন্মাদ আর একটি মাতাল।" চতুর্দ্দশ অধ্যায় 'জাতি নির্ণয়ে' বলেছেন ; "অনেক অনুসন্ধানে এবং পঁচিশ বছরের সূক্ষ্ম আলোচনা দ্বারা ইহা সিদ্ধান্ত হইতেছে যে, আত্মা দরিদ্র জাতীয়।" পঞ্চদশ অধ্যায় 'শিষ্য-প্রকৃতি'তে তিনি বলেছেন ; "এই পৃথিবী ব্রহ্মবিদ্যালয়। এই বিদ্যালয়ে যতদিন থাকিত হইবে, ধর্মোপার্জন ও জ্ঞান চর্চা করিয়া ব্রহ্মকে লাভ করিব।…শিষ্য হইয়া আসিলাম, শিষ্যের জীবন ধারণ করিতেছি, শিষ্যই থাকিব অনন্তকাল।…কত গুরুর নিকট হইতেই সত্য শিখিতেছি। আকাশ-গুরু, পাখীগুরু মৎস্যগুরু সকল গুরুর নিকটেই শিষ্যত্ব স্বীকার করিয়াছি।" ষোড়শ অধ্যায় 'অনৃত খণ্ডনে' কেশবচন্দ্র, যাঁরা তাঁকে ভুল বুঝে তাঁর সম্পর্কে নানা রকম মন্তব্য করেছিলেন, তাঁদের অভিযোগগুলি খণ্ডন করার চেষ্টা করেছেন এবং তাঁর অনুভূতি সম্পর্কে চরম কথাটি বলেছেন ; "যাঁহারা বলিলেন, এ জীবন প্রত্যাদিষ্ট নয়, এ ব্যক্তি ঈশ্বর দর্শন করে নাই, তাঁহারাও মিথ্যা কথা বলিলেন। বারংবার ঈশ্বর দর্শন করিতেছি, তাঁহার বাণী শ্রবণ করিতেছি, এই সত্য, ইহাই বেদের কথা।…আমি বাহিরের বস্তু সকলকে যেমন দেখিতেছি, ভগবানকে ঠিক তেমনই দেখিতেছি।" তাঁর ধর্মপিতা মহর্ষি দেবেন্দ্রনাথ ও ধর্মবন্ধু সাধকশ্রেষ্ঠ শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবও ঠিক এই রকম দৃঢ় প্রত্যয়ের সঙ্গেই তাঁদের ঈশ্বর উপলব্ধির কথা ঘোষণা করেছিলেন। এইভাবে শ্রীরামকৃষ্ণদেব কথিত "দৈবী মানুষ" ব্রহ্মানন্দ

কেশবচন্দ্র সেন ষোলটি অধ্যায়ে তাঁর অধ্যাত্ম জীবনের গভীর অনুভূতির কথা 'জীবন-বেদে' আমাদের কাছে তুলে ধরেছেন, যাতে আমরা সকলে তাঁর পন্থা অনুসরণ করে নিজ নিজ জীবনকে 'বেদে' রূপান্তরিত করতে পারি।

'জীবন-বেদে'র এই অকিঞ্চিৎকর ভূমিকা লেখার জন্য যাঁদের কাছ থেকে প্রেরণা ও উৎসাহ পেয়েছি তাঁদের কয়েকজনের নাম উল্লেখ করে কৃতজ্ঞতার ঋণ স্বীকার না করলে অপরাধ হবে। প্রথমেই মনে পড়ছে আমার গুরু তুল্য স্বর্গীয় সতীকুমার চট্টোপাধ্যায়ের কথা। তিনিই আমাকে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র ও তাঁর আদর্শের প্রতি প্রথম আকৃষ্ট করেন ও আমার অন্তরে নববিধানের বীজ বপন করেন। নানা ব্যাপারে তাঁর কাছ থেকে প্রেরণা ও উৎসাহ পেয়েছি ও বহু দুষ্প্রাপ্য পুস্তকাদি উপহার দিয়েও তিনি আমাকে উৎসাহ দিয়েছেন। কতদিন সহজ ভাষায় কত আলোচনা করে কেশবচন্দ্রের আদর্শকে সহজ সরল ভাবে উদ্ঘাটিত করেছেন। তারপর মনে পড়ে স্বর্গীয় নিরঞ্জন নিয়োগীর কথা। তাঁর পূত চরিত্রের সংস্পর্শে এসেও কেশবচন্দ্র সম্পর্কে অনেক কিছু জেনেছি। স্বর্গীয় দেবপ্রসাদ মিত্র, স্বর্গীয় ননীভূষণ দাসগুপ্ত মহাশয়ের কথাও বিশেষভাবে উল্লেখযোগ্য। এঁরা দুজনেই সঙ্গতসভা ও সাধনাশ্রমে কেশবচন্দ্র সম্পর্কে আলোচনা করে নূতন ভাবে তাঁর আদর্শ সম্পর্কে আমাদের সচেতন করেছেন। আমার স্বর্গীয় পিতৃদেব ডাঃ সুধীরকুমার চক্রবর্তীর কথাও বিশেষ ভাবে উল্লেখযোগ্য। 'জীবন-বেদ' অবলম্বন করে কেশবচন্দ্র সম্পর্কে তিনি ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে ও অন্যান্য জায়গায় কথকতা করেছিলেন। এঁদের সকলকেই আজ শ্রদ্ধার সঙ্গে স্মরণ করে প্রণাম ও কৃতজ্ঞতা জানাই।

জীবিত ব্যক্তিদের মধ্যে প্রথমেই ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরের তরুণ সম্পাদক শ্রীমান তপোব্রত ব্রহ্মচারীকে কৃতজ্ঞতা জানাই, তিনিই আমাকে এই ভূমিকা লেখার অনুরোধ করে আমার প্রতি যথেষ্ট অনুগ্রহ দেখিয়েছেন। তাঁর অনুরোধে এই ভূমিকা লিখতে পেরে নিজেকে ধন্য মনে করছি। তারপরেই মনে আসে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র পাঠচক্রের সহকারী সম্পাদক ও মধ্যমণি শ্রীযুক্ত হীরেন্দ্রপ্রসাদ গুপ্তের কথা। তিনিও এ ব্যাপারে আমাকে নানা ভাবে উৎসাহ দিয়েছেন। তারপরে আমার পুত্র শ্রীমান সুতনু চক্রবর্তীর কথাও বিশেষভাবে উল্লেখযোগ্য। সাংসারিক চাপে অথবা নিজের শিথিলতার জন্য যখন মাঝে মাঝে লেখার স্রোত মন্দীভূত হয়ে যেত তখন শ্রীমান সুতনু নানা ভাবে উৎসাহ ও প্রেরণা দিয়ে আমাকে উৎসাহিত করেছে। এঁদের সকলের কাছেই আমি কৃতজ্ঞতার ঋণে আবদ্ধ। ঈশ্বর এঁদের আশীর্বাদ করুন।

**সুরথ চক্রবর্তী**

## ব্রাহ্মসমাজ-ইউনিটেরিয়ানবাদ-কেশবচন্দ্র

ইউনিটেরিয়ানবাদের অর্থ ঈশ্বরের ঐক্য, তিনি এক, অদ্বিতীয়, তাঁর কোনো সরিক নেই, কোনো বিকল্প নেই।

উপনিষদের যে ব্রহ্মবাদ তার সঙ্গে এর কোনো বিরোধ নেই। ইসলামও এক ঈশ্বরে বিশ্বাসী— লা ইলাহা ইল্লল্লাহ্ (এক ঈশ্বর ব্যতীত অন্য ঈশ্বর নেই)। সুতরাং ইসলামের সঙ্গেও এর কোনো বিরোধ নেই। এই দিক থেকে দেখলে উপনিষদের ব্রহ্মবাদ ও ইসলামের একেশ্বরবাদ, এই দুই ধর্মের মধ্যেই মূলতঃ মিল রয়েছে। পার্থক্য যা আছে, যা নিয়ে বিবাদ বিসম্বাদ, সে শুধু বাইরের আচার-বিচার, বিধিনিষেধ নিয়ে। ধর্মের দিক থেকে এগুলো গৌণ ও সামাজিক দিক থেকে সাম্য তখনই আসবে যখন যুক্তির পথে মানুষের মন মুক্তিলাভ করে বুঝতে পারবে যে এই সব পার্থক্যের কোনো সার্থকতা নেই। গোঁড়ামী, ভুয়োসংস্কার ও অন্ধবিশ্বাসের দাসত্ব মানুষের ঘোচেনি।

অন্যদিকে ক্রিশ্চিয়ান ধর্মে দেখি ঈশ্বরের ঐক্য নিয়ে বিতর্ক বহুদিন থেকে ফল্গুধারার মতো বয়ে চলেছে। ওল্ড (Old) টেস্টামেন্টে ঈশ্বরের ঐক্যই অবিসংবাদিতভাবে প্রতিপাদিত হয়েছে— যদিও সেই ঈশ্বর একটি জ্ঞানগোষ্ঠির একটি ছোটো দলের ঈশ্বর, যে দলটিকে তিনি বিশেষ ভাবে নির্বাচিত করেছেন। তর্ক উঠেছে নিউ (New) টেস্টামেন্টকে নিয়ে। কারণটা জানা দরকার। খৃষ্টের জীবিতকালে তাঁর কথামৃত কেউ লিপিবদ্ধ করে যান নি। যারা তাঁর দিকে আকৃষ্ট হয়ে, তিনি যেখানে যেখানে উপস্থিত হয়েছেন, দলে দলে সেখানে জমায়েত হয়েছেন, তাদের বেশীর ভাগই সমাজের নিম্নকোটির লোক, অপাঙক্তেয় অবহেলিত। রোমান সাম্রাজ্যের উচ্ছৃঙ্খল ভোগবিলাসের সর্বনিম্নস্তরে ছিল অগণ্য অখ্যাত অবজ্ঞাত পরিত্যক্ত মানুষ। পশুরমতো যারা জন্মাতো, পশুর সঙ্গে একই ঘরে বাস করত ও প্রাণত্যাগ করত। ইহকালেও তাদের কোনো আশা ছিল না, পরকালও তাদের মনে কোনো আশ্বাস এনে দিতে পারে নি। এসবই লোকের উদ্দেশ্যহীন জীবনে তিনি আশার আলো জেলে দিলেন, তাদের ব্যর্থ জীবনকে অর্থবান করলেন দীনদরদী আর্তবন্ধু যিশু। তিনি পূর্ণ আত্মপ্রত্যয়ের সঙ্গে বললেন তোমরা ঈশ্বরের বাণী মেনে চলো, তিনি রাজার ও রাজা, পরলোকে স্বর্গরাজ্য তোমাদেরই। তাঁর Sermon of the Mount

সেদিনের দীনদরিদ্র, নিপীড়িত হতভাগ্য জনগণের জন্তই উচ্চারিত হয়েছিল। প্রসঙ্গত যিশুর জন্ম হয়েছিল সরাই খানার এক পশুশালায়।

যিশুর অনুগামীদের মধ্যে কেতাবী ও কেতাদুরস্ত লোক ছিল না বললেই হয়। তাঁর জীবন ও মৃত্যুকে ঘিরে যত কাহিনী, উপকথা, অতিকথা, রূপকথার সৃষ্টি হয়েছিল তাঁর মৃত্যুর একশো বছর পরে সেগুলি তাঁর শিষ্যপ্রশিষ্যরা সংগৃহীত ও লিপিবদ্ধ করেন। এই সব উপকরণ নিয়েই সেণ্ট ম্যাথ্যু ল্যুক ও মার্কের সুসমাচার ( Gospel ) প্রণীত হয়। সেণ্ট জনের সুসমাচার তারও পরে লিখিত হয় এবং তার মধ্যে প্রকৃতিগত পার্থক্য আছে— খৃস্টতত্ত্বের সুরু এখান থেকেই। এই খৃস্টতত্ত্বকে আরও সুদৃঢ় করেন সেণ্ট পল। সেণ্ট পল শিক্ষিত সমাজে খৃস্টধর্ম প্রচারে ব্রতী হন এবং অনুভব করলেন শিক্ষিত গ্রীক ও রোমানদের যদি আকৃষ্ট করতে হয় তবে তার মধ্যে দার্শনিক তত্ত্ব নিহিত করার খুব প্রয়োজন। প্রসঙ্গতঃ বলা যেতে পারে যে নিউ টেস্টামেণ্ট গ্রীক ভাষায় সর্বপ্রথম লিপিবদ্ধ হয়। চতুর্থ শতাব্দীর শেষ ভাগে এর ল্যাটিন অনুবাদ প্রকাশিত হয়। ত্রিত্ববাদ বা ত্রীশ্বরবাদের উৎপত্তি সেণ্ট জন ও সেণ্ট পল থেকেই। ত্রিত্ববাদ বা ত্রীশ্বরবাদ হচ্ছে যে ঈশ্বরের প্রকাশ ত্রয়ীজরূপে— ঈশ্বর পিতা, ঈশ্বর পুত্র ও ঈশ্বর পবিত্রাত্মা প্রত্যেকেরই পৃথক অস্তিত্ব ও পৃথক ক্রিয়া।

যেহেতু পূর্বোক্ত প্রথম তিন সুসমাচারে ত্রিত্ববাদের স্পষ্ঠ উল্লেখ নেই সেই হেতু কেউ কেউ এই ত্রিত্ববাদের বিরোধিতা করেন। অ্যালেকজান্দ্রিয়ার বিশপ অ্যাথেনিসিয়াস এই মতবাদের একজন শক্তিশালী সমর্থক ছিলেন এবং বিরোধিতা করেন তাঁরই গির্জার এক পাত্রি অ্যারিয়ান। এক ধর্ম সভায় ( খৃস্টীয় তৃতীয় শতকে ) অ্যাথেনিসিয়াসের ব্যাখ্যাই গৃহীত হল ও অ্যারিয়ানের মত পরিত্যক্ত হল। এই অ্যারিয়ানই ইউনিটেরিয়ান মতবাদের অর্থাৎ ঈশ্বর একই, যিশু ঈশ্বর নন, পবিত্রাত্মাও ঈশ্বর নন, প্রথম হোতা। এর পরে দেখি ফাউস্টাস সোসিনাস ( Faustus Socinus ) প্রকাশ্যে, ক্রিশ্চিয়ান চার্চের ফতোয়ার বিরুদ্ধে, ষষ্ঠদশ শতাব্দীতে ইউনিটেরিয়ান মতবাদের সমর্থন করছেন। তিনি ইটালিয়ান কিন্তু পোলাণ্ডে আসেন সেখানে বসবাস করতে ও সেখানেই একটি ইউনিটেরিয়ান চার্চ প্রতিষ্ঠা করেন।

ইংল্যাণ্ডে এই মতবাদ সমর্থন করেন ফ্রান্সিস বিডল ( Francis Biddle )।

তিনি ১৬৪০ খৃঃ স্পষ্টভাবে বলেন যে সুসমাচারের ত্রিত্ববাদের কোনো ভিত্তি নেই। কিন্তু ইংল্যাণ্ডে এই মতবাদ প্রতিষ্ঠিত করেন পাদ্রি থিয়োফিলাস লিণ্ডসে ( Theophilus Lindsay ) ১৭৮০ খৃঃ নাগাদ এবং তিনি এসেক্স স্ট্রীট ( Essex Street ) গির্জা স্থাপন করেন ও সেখানে নিয়মিত রূপে উপাসনার ব্যবস্থা করেন। এই বিষয়ে তিনি প্রসিদ্ধ বৈজ্ঞানিক যোসেফ প্রিষ্টলি ( Joseph Priestley ) ( যিনি লীডস গির্জার আচার্য ছিলেন ও যিনি অক্সিজেন গ্যাসের আবিষ্কর্তা ) তাঁকে বিশেষ সাহায্য করেন।

তাহলে আমরা দেখতে পাচ্ছি যে ধর্ম জগতে তিন ধরনের একেশ্বরবাদ বর্তমান। হিন্দু একেশ্বরবাদ ( যাঁরা বৈষ্ণব তাঁরা বিষ্ণুকেই একমাত্র ঈশ্বর বলেন যাঁরা শৈব তাঁরা শিবকেই একমাত্র ঈশ্বর বলেন, যাঁরা শাক্ত তাঁরা দুর্গাকেই একমাত্র ঈশ্বরী বলেন। এঁদের একটা বিশেষত্ব যে এঁদের ঈশ্বর অবয়ববিশিষ্ট এবং এক ঈশ্বরের অবয়ব অন্য ঈশ্বরের অবয়ব থেকে পৃথক এবং কেহবা দেব কেহবা দেবী ) ক্রিশ্চিয়ান একেশ্বরবাদ যার ভিত্তি যিশুখৃষ্ট ও বাইবেল ও সর্বশেষে মুসলমান একেশ্বরবাদ যার প্রবর্তক মহম্মদ ও যার ভিত্তি কোরাণ। চতুর্থ আর একটি একেশ্বরবাদ আছে যাকে বিশ্বজনীন বা ব্রহ্ম একেশ্বরবাদ বলা যেতে পারে, যে ঈশ্বর কোনো বিশেষ ধর্মের গণ্ডির মধ্যে আবদ্ধ নয় কিন্তু সব কিছু যাঁর অন্তর্গত সব কিছু তাঁর সৃষ্টি। সেই এক ঈশ্বর, সমগ্র জগতের ঈশ্বর, সমগ্র বিশ্ববাসীর ( তাদের বর্ণ, দেশ, ভাষা যাই হোক না কেন ) ঈশ্বর— তিনি হিন্দুরও ঈশ্বর, ক্রিশ্চিয়ানদেরও ঈশ্বর, মুসলমানদেরও ঈশ্বর, আর যারা হিন্দু ক্রিশ্চিয়ান মুসলমান নয়, যারা তাঁকে মানে বা মানে না, জানে বা জানে না, তাদেরও এক এবং অদ্বিতীয় ঈশ্বর, নিরাকার ও অনন্ত।

ব্রাহ্মসমাজ সেই এক ঈশ্বরে বিশ্বাস করেন। বিভিন্ন ধর্মশাস্ত্রের বিভিন্ন ধর্মাবলম্বীদের বিভিন্ন সংস্কার ও সংস্কৃতির সংস্পর্শে এসে নানা পরিবর্তনের মধ্য দিয়ে এই বিশ্বজনীন সর্বভৌমিক, বিবেক ও নীতির ভিত্তিতে ব্রাহ্মধর্ম গড়ে উঠেছে এবং ভবিষ্যতে এর পরিধি বিস্তৃত হতে থাকবে। ব্রাহ্মসমাজের সঙ্গে ক্রিশ্চিয়ান ইউনিটেরিয়ানদের সাযুক্ত ও সংযোগই আমার আলোচনার বিষয়বস্তু এবং সেই জন্যই ক্রিশ্চিয়ান ইউনিটেরিয়ান মতবাদের উৎপত্তির ইতিহাস কিছুটা বিবৃত করেছি। আধুনিক কালে অবশ্য ইউনিটেরিয়ানরা নিজেদের ক্রিশ্চিয়ান বলতে সম্মত নয় কারণ তাঁরা যিশুকে মোক্ষলাভের

একমাত্র পথ বলে স্বীকার করেন না।

ব্রাহ্মধর্মের বীজ মানুষের অন্তরে স্মরণাতীত কাল থেকে নিহিত আছে এবং এই বীজমন্ত্র উপনিষদের ঋষিদের উপলব্ধির মধ্যে উজ্জ্বলভাবে প্রকাশিত। অধুনিক যুগে এই প্রাচীন ব্রাহ্মধর্মকে এদেশে পুনঃ প্রবর্তিত করেন রামমোহন রায়।* তাঁকে রাজা বা রাজর্ষি বা মহর্ষি বা স্বামীজী উপাধিতে ভূষিত করে তাঁর গৌরব বৃদ্ধি করা যায় না। অন্য দিকে তাঁকে পাষণ্ড, ম্লেচ্ছ, ভাক্ত অধার্মিক বলে অভিহিত করলেও তিনি খর্ব হন না। শুদ্ধমাত্র পিতৃদত্ত নামেই পরিচিত হবার প্রতিভা তাঁর আছে। রামমোহন ( ১৭৭২-১৮৩৩ ) আজীবন বেদ বেদান্ত, শ্রীমদ্‌ভগবদ্গীতোপনিষদ ( সংক্ষেপে "গীতা" ), হিন্দুধর্ম, মুসলমানধর্ম ও ক্রিশ্চিয়ানধর্ম গভীর ও ব্যাপকভাবে অধ্যয়ন করেছেন। এই তিন ধর্মে তিনি যতদূর গভীর ও ব্যাপকভাবে বুৎপত্তি অর্জন করেছিলেন আজ পর্য্যন্ত কোনো এক ব্যক্তির পক্ষে তা সম্ভব হয় নি। তিনি এই তিন ধর্মের শাস্ত্রগুলি মূল সংস্কৃত আরবী, ফার্সী, গ্রীক, ল্যাটিন ও হিব্রু ভাষায় অনুশীলন করেন। তিরিশ বছর বয়সে ( ১৮০৩ খ্রীঃ ), তিনি তুহফৎ-উল-মুয়াহহিদীন লেখেন ফার্সী ভাষায় ও তার ভূমিকা লেখেন আরবী ভাষায়। তারপর ( ১৮১৫ থেকে ১৮১৯ খ্রীঃ ) তিনি বেদান্ত গ্রন্থ কেনোপনিষদ্, কঠোপনিষদ্ মাণ্ডুক্য ও মুণ্ডকোপনিষদ্ অনুবাদ করেন বাংলায়, হিন্দিতে ও ইংরাজিতে। সে যুগে তর্কবাগীশ পণ্ডিতরা ছাড়া রামমোহনের উপনিষদের বাংলা অনুবাদ আর কেউ পড়তেন বলে জানা নেই। বরং তখনকার কালে এই ধারণা ছিল যে বাংলা ভাষায় লেখা এই উপনিষদ্‌গুলি রামমোহনেরই মৌলিক রচনা, যা হিন্দুধর্ম-বিরোধী। তিন হাজার বছর আগে ভারতের উত্তরপশ্চিমাঞ্চলে বিদেশাগত আর্যজাতির দ্বারা যে এগুলি রচিত হয়েছিল, সে কথা সেদিন সাধারণ লোকের ধারণার বাইরে ছিল— এটাও অবিদিত ছিল যে প্রচলিত পৌত্তলিক ও জাতিভিত্তিক হিন্দুধর্মের সর্বশেষ প্রমাণ্য গ্রন্থ, বেদ ও উপনিষদ আবার উপনিদের সর্বশ্রেষ্ঠ ভাগ হচ্ছে ব্রহ্মবাদ বা পরাবিদ্যা।

রামমোহনের হিন্দি অনুবাদ উত্তরভারতে ছড়িয়ে পড়েছিল। দেবেন্দ্রনাথ ঠাকুর ( রামমোহনের পরে যিনি ব্রাহ্মসমাজের ভার গ্রহণ করেন ) যখন

* তিনিই সর্বপ্রথম ব্রাহ্মসমাজের সঙ্গে ইউনিটেরিয়ানদের সংযোগস্থাপন করেন।

প্রথম হিমালয় ভ্রমণের পথে মথুরায় উপস্থিত হলেন ( ১৮৫৬ খ্রীঃ ), তখন যমুনাতীরে এক সন্ন্যাসীর কাছে তিনি রামমোহনের উপনিষদের হিন্দি অনুবাদ দেখতে পান। শতদ্রু তীরে ভজ্জির রাণার রাজধানী শোহিনী। ভজ্জির রাণার গুরু সুখানন্দ স্বামী অবধূত, তাঁর কাছেও দেবেন্দ্রনাথ রামমোহনের নাম শুনেছিলেন। এখন বাংলাভাষায় উপনিষদের বহু অনুবাদ হয়েছে। মুসলমান প্রকাশকও উপনিষদের বাংলা সংস্করণ বার করেছেন। কিন্তু সংস্কৃতশাস্ত্র বাংলায় অনুবাদের ক্ষেত্রে রামমোহন পথিকৃৎ। যে গায়ত্রী মন্ত্রপাঠের অধিকার কেবলমাত্র ব্রাহ্মণদের অধিকার ছিল, যে মন্ত্র শোনার অধিকারও ব্রাহ্মণেতর জাতের বা নারীজাতির ( ব্রাহ্মণ কন্যা হলেও ) ছিল না, রামমোহন সেই গায়ত্রীমন্ত্রের বঙ্গানুবাদ করে, তাকে সবসাধারণের সম্পত্তি করে দিলেন। সাহিত্যের ও ধর্মের ইতিহাসে ব্রাহ্ম সমাজের বাইরে এই সাহসিকতার কোনো তুলনা নেই। সুতরাং রামমোহন যে ব্রাহ্মণদের ও হিন্দুধর্মের নেতাদের চক্ষুশূল হবেন তাতে আশ্চর্য হবার কিছু নেই। এ কথা এখানে বলা হয়তো অপ্রাসঙ্গিক হবে না যে ধর্মশাস্ত্রের প্রথম বাংলা অনুবাদ, বাইবেলের অনুবাদ করেন শ্রীরামপুরের ব্যাপ্টিষ্ট মিশনের পাদ্রি উইলিয়াম কেরী। এর আগে কি হিন্দু, কি বৌদ্ধ, কি জৈন, কি মুসলমান শাস্ত্রের কোনো বাংলা অনুবাদ হয় নি। ঠিক এর পরেই আসে রামমোহনের উপনিষদের অনুবাদ। তারপরে কেশবচন্দ্র সেনের ( ব্রাহ্মসমাজের তৃতীয় প্রধান নেতা ) নির্দেশে কোরাণের ( মূল আরবী থেকে ) অনুবাদ করেন গিরিশচন্দ্র সেন।

রামমোহনের উপনিষদের ইংরাজি অনুবাদ বিলেত ও আমেরিকাতে ছড়িয়ে পড়েছিল। বিশেষ করে অনুবাদগুলির ভূমিকা চিন্তাশীল ইংরাজ ভাষাভাষীদের মনে গভীর রেখাপাত করেছিল। এইসব অনুবাদ ও ভূমিকা থেকেই তাঁরা ভারতীয় ধর্মোপলব্ধি যে প্রাচীনকালে কত গভীর ও উন্নত ছিল তার পরিচয় লাভ করেন।

এরপর ১৮২০তে রামমোহনের ইংরাজি বই Precepts of Jesus : A Guide to Peace and Happiness ( যিশুর উপদেশ—সুখ ও শান্তির পথপ্রদর্শক ) যখন প্রকাশিত হল তখন শ্রীরামপুরের পাদ্রিদের সঙ্গে ( বিশেষ করে Joshna Mershman ) তুমুল তর্ক বেধে যায়। রামমোহন দেখাতে চেয়েছিলেন যে যিশুর বাণীর মধ্যে যে নীতি, মানব সেবা ও ঈশ্বরপ্রেমের যে

আদর্শ আমরা দেখি, তা যে শুধু আমাদের ঈশ্বরবোধকেই সমুচ্চ ও বিশুদ্ধ ভূমিতে প্রতিষ্ঠিত করে তাই নয়, সাধারণ মানুষের হিতসাধন, সুখ ও শান্তির সহায় হয়। সামাজিক জীবনে মানুষের সঙ্গে মানুষের ব্যবহার কি হবে, যিশুর উপদেশে, সেই বিষয়ে সহজ, সরল ও সবল নির্দেশ আছে। এদেশের পাদ্রিরা কিন্তু সেই উদ্দেশ্যকে বাদ দিয়ে, খৃষ্টতত্ত্ব নিয়ে রামমোহনকে আক্রমণ করলেন। মানুষের সুখ ও শান্তি নিয়ে অর্থনৈতিক ও রাজনৈতিক ভিত্তিতে একালে অনেক আলোচনা হচ্ছে; এর সুরু বোধহয় করেন Jeremy Bentham (১৭৮০) ও প্রচুরতম লোকের প্রভূততম সুখসাধন এই ইউ-টিলিটেরিয়ান মতবাদেরই পৃষ্ঠপোষক ছিলেন তিনি। কিন্তু কারা এই শাশ্বত সুখ ও শাশ্বত শান্তি লাভ করতে পারে অন্য একটি ভিন্ন দৃষ্টিকোণ থেকে তার বর্ণনা পাই দুটি কঠোপনিষদের (২/২/১২) শ্লোকে যার রচনাকাল ন্যূনপক্ষে তিন হাজার বছর আগের।

শ্রীরামপুরের পাদ্রিদের সঙ্গে এই তর্কের বিবরণ ইংরাজি পত্র পত্রিকা মারফৎ ইউরোপে, আমেরিকায় প্রকাশিত হতে থাকে ও সেখানকার ধর্মনেতা, ধর্মসংস্কারক ও বিদগ্ধ সমাজে রামমোহন পরিচিত, স্বীকৃতি ও প্রসিদ্ধি লাভ করেন। মূর্তিপূজা, কুসংস্কার, কুপ্রথা, দুর্নীতি ও ভ্রান্তিপূর্ণ বিশ্বাসের বিরুদ্ধে ও ঈশ্বরের ঐক্যে বিশ্বাসস্থাপনে ও মানবের হিতসাধনে তাঁর প্রচেষ্টা লেখা সমাদর ও সমর্থন লাভ করে। বিদেশের মণীষীরা রামমোহনের জ্ঞানের প্রসারতা উদারতা ও তাঁর তার্কিক যুক্তির প্রখরতা ও মার্জিত রুচি দেখে কৌতূহলান্বিত বিস্মিত ও আকৃষ্ট হন। রামমোহনকে বহুবার তর্ক যুদ্ধে প্রবৃত্ত হতে হয়েছে এবং এখানে তিনি এক নূতন রীতি স্থাপন করেন। সেই নূতন আদর্শ হচ্ছে মার্জিত রুচির। তর্কের খাতিরে এদেশে বিরুদ্ধ পক্ষকে কটূক্তি করা ও কুৎসা রটানোই চলিত ছিল। রামমোহন মার্জিত রুচির পথ থেকে কখনো, বিচ্যুত হন নি—মাঝে মাঝে তিনি শ্লেষ ও ব্যঙ্গের আশ্রয় নিয়েছেন, কিন্তু তা ছিল যেমনি সূক্ষ্ম তেমনি ধারালো। ইউরোপের মনীষীরা রামমোহনের এই গুণটি বিশেষ ভাবে লক্ষ্য করেছিলেন ও যথোপযুক্ত শ্রদ্ধা জানিয়েছিলেন।

কলকাতায় বহু ইংরেজ ও স্কটিশ সিভিলিয়ান ও শ্রেষ্টিদের সঙ্গে রামমোহনের হৃদ্যতা ও বন্ধুত্ব ছিল। John Digby, Thomas Woodforde, Andrew Romsay, Sir Hyde East, David Hare, George James Gordon,

William Tale প্রমুখ। মুসলমান সম্প্রদায়ের সঙ্গেও তাঁর ঘনিষ্ঠতা ছিল—তারা তাঁকে বলত জবরদস্ত মৌলভী। মুসলমানদের সঙ্গে রামমোহনের এই মেলামেশা তখন হিন্দুরা মোটেই সুনজরে দেখতেন না ও তাঁর বিরুদ্ধে এটাও একটা কারণ ছিল। আবার বহু উদারচেতা অভিজাত, প্রগতিশীল শিক্ষিত হিন্দুদের মধ্যে অনেকে তাঁর সান্নিধ্যে আসেন ও বহুপ্রকারে তাঁর সঙ্গে সহযোগিতা করেন। এঁদের সক্রিয় সাহায্য না পেলে আত্মীয়সভা বা ব্রাহ্ম-সমাজ গড়ে তোলা সম্ভব হত কিনা সন্দেহ। কয়েকজনের নাম উল্লেখ করা যেতে পারে, যথা দ্বারকানাথ ঠাকুর, রাজা কালীশঙ্কর ঘোষাল, গোপীনাথ মুন্সী, ব্রজমোহন মজুমদার, নন্দকিশোর বসু, প্রসন্নকুমার ঠাকুর, তারাচাঁদ চক্রবর্তী, চন্দ্রশেখর দেব, মথুরানাথ মল্লিক, বেহারীলাল চৌবে, রমানাথ ঠাকুর প্রভৃতি।

শ্রীরামপুরের ব্যাপ্টিস্ট মিশনের পাদ্রিরা বাইবেলের যে বাংলা অনুবাদ করেছিলেন, (১৮০১)। তার ভাষা রামমোহনের মনঃপূত হয় নি। তিনি স্বাভাবিক বাংলায় বাইবেলের অনুবাদ করতে চেয়েছিলেন (১৮২১) এবং শ্রীরামপুরের দুই পাদ্রি তাঁর সহায় হয়েছিলেন— উইলিয়াম অ্যাডাম ও উইলিয়াম ইয়েটস। বাইবেলের তত্ত্বগুলির আলোচনা করতে করতে অ্যাডাম ত্রিত্ববাদ ত্যাগ করে ঐক্যবাদী হলেন। তিনিই এ দেশে প্রথম ইউনিটেরিয়ান ক্রিশ্চিয়ান। শ্রীরামপুরের পাদ্রিরা এই ঘটনাকে 'দ্বিতীয় ব্রাত্য অ্যাডাম' বলে আখ্যাত করেছিলেন। এর আগে একজন অনুন্নত শ্রেণীর মাদ্রাজি উইলিয়াম রবার্টস (১৭১৩)। Joseph Priestley (অক্সিজেনের আবিষ্কারক) ও Theophilus Lowdsay-র লেখা পড়ে তিনি ইউনিটেরিয়ান মতবাদে আকৃষ্ট হন ও ১৮১৩ খৃঃ ডিসেম্বর মাসে একটি ছোটো ইউনিটেরিয়ান গির্জা স্থাপন করেন পুরুষ বক্কম এলাকায়। ইংরেজ পাদ্রি Thomas Belsham-এর কাছ থেকে তিনি প্রভূত উৎসাহ ও সাহায্য পেয়েছিলেন। এই টমাস বেলশামের সঙ্গে রামমোহনেরও যোগাযোগ ছিল। উইলিয়াম অ্যাডাম পরে আমেরিকায় বসবাস আরম্ভ করেন ও Toronto-র ইউনিটেরিয়ান গির্জার (Unitarian Church) প্রধান আচার্য নিযুক্ত হন (১৮৪৬)। বিলাতে ও আমেরিকায় অ্যাডাম বহুস্থানে বহুবার রামমোহনের জীবন ও সংগ্রাম সম্পর্কে বক্তৃতা দিয়েছেন।

পাদ্রি টমাস বেলশামের নাম আগেই উল্লেখ করেছি। তিনি লণ্ডনের Unitarian Society-র আচার্য (minister) ছিলেন। ১৮১৮ খৃঃ এক প্রবন্ধে তিনি রামমোহনের সুখ্যাতি করেন। ১৮১৯ খৃঃ ইংল্যাণ্ডের ইউনিটেরিয়দের সম্পাদিত এক পত্রিকায় (Monthly Registerv) রামমোহনের প্রকাশিত কয়েকটি গ্রন্থের সমালোচনা প্রকাশিত হয়। ঐ পত্রিকার ১৮২০ খৃঃ জানুয়ারী মাসের সংখ্যায় ফরাসী বিশপ আবে গ্রেগোয়ার (Abbe Gregoire) রামমোহনের বিষয় একটি প্রবন্ধ প্রকাশিত করেন। আবে গ্রগোয়ার ফরাসী ভাষাতেও রামমোহন সম্বন্ধে প্রবন্ধ লিখেছেন।

১৮২১ খৃঃ অ্যাডাম ও রামমোহন, দ্বারকানাথ ঠাকুর, প্রসন্নকুমার ঠাকুর ও অন্যান্য ইংরেজ ও স্কটিশ বন্ধুদের সহযোগিতায়, ক্যালকাটা ইউনিটেরিয়ান কমিটি ( Calcutta Unitarian Committee ) স্থাপন করেন। এই সময় থেকেই অ্যাডাম লণ্ডন, বষ্টন ও বলটিমোরের ইউনিটেরিয়ানদের সঙ্গে পত্রালাপ করেন। এই সূত্রে পাদ্রি জ্যারেড স্পারকস্ ( Rev. Jared Sparks ) তাঁর নিজের সম্পাদিত Unitarian Miscellanye-তে ( ১৮২২, ১৮২৩ খৃঃ ) রামমোহন ও অ্যাডাম সম্বন্ধে দুটি বিবরণ লিপিবদ্ধ করেন। আমেরিকায় প্রকাশিত Christian Register-এও রামমোহন সম্বন্ধে সহানুভূতিশীল সম্পাদকীয় বার হয়। এই সময় প্রসিদ্ধ ইউনিটেরিয়ান নেতা, উইলিয়াম এলেরি চ্যানিংএর ( William Ellery Channing ) যিনি বষ্টনের Federnal Street Church-এর আচার্য একটি নিবেদন ( sermon ) রামমোহন ও অ্যাডাম কলকাতায় প্রকাশিত করেন। এই সময় চ্যানিংকে একটা চিঠি পাঠানো হয়। তিনি তখন ইউরোপে থাকাতে চিঠিটা হার্ভাডের Hollis Professor of Divinity, হেনরি ওয়ার-এর ( Henry ware ) হাতে পড়ে ( ১৮২৩ খৃঃ )। এই পত্র পেয়ে, ওয়ার কুড়িটি প্রশ্নের এক পত্র রামমোহনকে লেখেন। রামমোহন এর যে জবাব দেন তা ছাপা হয় Christian Register-এ ( May 8, 1824 ) এর একবছর আগে বষ্টনের The Christian Register-এর সম্পাদক ডেভিড রীড ( David Reed ) রামমোহনকে কয়েকটি প্রশ্ন লিখে পাঠান। রামমোহনের উত্তর ছাপা হয় ১৮২১ খৃঃ তেরই জানুয়ারী। এঁরা জানতে চেয়েছিলেন যে ভারতে সাফল্যের সঙ্গে ইউনিটেরিয়ান ক্রিশ্চিয়ানিটি প্রচার করা সম্ভব কি না? উত্তরে

রামমোহন বললেন এদেশে এখন সবচাইতে প্রয়োজন পাশ্চাত্য শিক্ষার, বিশেষ করে পাশ্চাত্য বিজ্ঞান শিক্ষার। উপযুক্ত যোগ্যতা সম্পন্ন বিদেশী শিক্ষকরা যদি এদেশে আগ্রহসহকারে এরূপ শিক্ষা দেন যাতে এদেশের লোকদের বিচারশক্তি যুক্তি ও নীতির ভিত্তিতে উন্নত ও দৃঢ় হয় তবেই সত্যধর্ম জয়ী হবে ও এদেশের সকল শ্রেণীর লোকেদের সুখ সৌভাগ্য ও স্বাচ্ছন্দ বৃদ্ধি পাবে। রামমোহন আরও বলেন যে এদেশের সকল সাধারণ লোকই চায় যে তাদের সন্তানরা পাশ্চাত্য ভাষায় পাশ্চাত্য জ্ঞান অর্জন করুক। ১৮২৬ খৃঃ ইউনিটেরিয়ান Joseph Tuckerman ও the Christian Examiner-এ রামমোহন সম্বন্ধে একটি অতিদীর্ঘ সুচিন্তিত ও অন্তদৃষ্টি সম্পন্ন একটি প্রবন্ধ লেখেন। আমেরিকান ইউনিটেরিয়ান অ্যাসোসিয়েশনের সভাপতি Ezra Stiles gannett ১৮২৬ খৃঃ রামমোহনকে কয়েকটি বই উপহার পাঠান। রামমোহনের সঙ্গে যোসেফ টাকারম্যানের শেষ দেখা হয় ২০ অগষ্ট ১০৩৩। রামমোহন তখন ইংলণ্ডে। এই সাক্ষাতের বিবরণ দিয়ে টাকারম্যান একটা চিঠি লেখেন চ্যানিংকে ; তাতে টাকারম্যান বলেন যে তিনি রামমোহনকে সম্পূর্ণ সুস্থই দেখেছিলেন এবং রামমোহন আমেরিকায় যাবার ইচ্ছাও প্রকাশ করেছিলেন। তার পাঁচ সপ্তাহ পরেই রামমোহনের মৃত্যু হয়, ২৭ সেপ্টেম্বর ১৮৩৩।

ইংরেজ ও আমেরিকান ইউনিটেরিয়নদের সঙ্গে এই রকম যোগাযোগের বহু দৃষ্টান্ত উদ্ধৃত করা যেতে পারে। এখানে যেটুকু বলা হয়েছে তাতে একথা স্পষ্ট ভাবেই বোধগম্য হবে যে শিক্ষা, ধর্ম সমাজ-সংস্কার এমন কি প্রশাসনিক পুনর্গঠন বিষয়েও রামমোহনের প্রচেষ্টা, আদর্শ ও নির্ভীকতা বিদেশে যে বিস্তার ও সম্মানলাভ করেছিল তা অন্য কোন ভারতবাসীর ভাগ্যে ইতিপূর্বে ঘটে নি। পরেও ( একমাত্র রবীন্দ্রনাথ ব্যতীত, যিনি দৈবক্রমে ব্রাহ্ম ও একেশ্বরবাদী ছিলেন ) আর কেউ এরকম শ্রদ্ধা, সম্মান সৌহার্দ পেয়েছেন কি না সন্দেহ। একান্তভাবে এই অসামান্য প্রতিভাশালী মহাপুরুষ সমগ্র বিশ্ববাসীর সঙ্গে একাত্ম হয়ে গিয়েছিলেন। আমি আর একটি কথা বলে এই পর্ব শেষ করবো। রামমোহন যখন ইংলণ্ডে তখন ( ১৮৩১ খৃঃ ) British Unitarian Society ( ব্রিটিশ ইউনিটেরিয়ান সোসাইটি ) তাঁকে সম্বর্ধনা জানান। সেই সভায় তদানীন্তন সম্পাদক ডাঃ জন বাউরিঙ ( যিনি পরে Sir John Bowring হন ) বলেন যে এই সভায় আজ যদি Socrates, Plato, Milton বা

Newton উপস্থিত থাকতেন তাহলে তাঁরা যতখানি আনন্দিত ও গৌরবান্বিত হোতেন, এই সভায় রামমোহনের উপস্থিতিতে তাঁরা সেই রকম অভিভূত হয়েছেন। রামমোহনের মরদেহ সমহিত করার সময়েও তাঁর প্রশস্তি পাঠ করেছিলেন একদল ইউনিটেরিয়ান Lant Carpenter।

রামমোহনের মৃত্যু ( ১৮৩৩ ) ও অ্যাডাম সাহেবের ভারতত্যাগ ( ১৮৩৮ ), এইখানেই ব্রাহ্মসমাজ ও ইউনিটেরিয়ানদের মধ্যে আদানপ্রদানের প্রথম পর্বের সমাপ্তি। এই সময় একটা জিনিষ লক্ষণীয় যে তখনও ব্রাহ্মসমাজ সংগঠিত হয়নি ও ব্রিটিশ ও আমেরিকান ইউনিটেরিয়ানরাও তাদের বিদেশনীতি সম্বন্ধে স্থির সিদ্ধান্তে আসতে পারে নি। প্রচলিত ও প্রতিষ্ঠিত ধর্মমতে বিশ্বাসী ক্রিশ্চিয়ানদের কিন্তু এই ধরণের কোনো সমস্যা ছিলনা— ধর্মান্তরিতকরণই তাদের প্রধান উদ্দেশ্য ছিল। ইউনিটেরিয়ান ক্রিশ্চিয়ানদের মধ্যেও সেই উদ্দেশ্যই কাজ করে গেছে, কিন্তু তা ছাড়াও ইউনিটেরিয়ান পাদ্রিরা আরও ব্যাপকভাবে শিক্ষিত সম্প্রদায়ের সঙ্গে মিশেছেন।

ইউনিটেরিয়ান ও ব্রাহ্মসমাজের সম্পর্কের দ্বিতীয় পর্বের পটভূমিকায় বিশেষ ভাবে দেখা যায় ইউনিটেরিয়ানদের তরফ থেকে পাদ্রি চার্লস ডলকে (Charles H. N. Dall,) ও ব্রাহ্মসমাজের দিক থেকে বয়সানুযায়ী দেবেন্দ্রনাথ ঠাকুর, রাখালদাস হালদার, কেশবচন্দ্র সেন ও প্রতাপচন্দ্র মজুমদারকে। এই সময়ের মধ্যে ( ১৮৫৫ থেকে ১৮৮৬ ) ইউনিটেরিয়ান মেরী কার্পেনটার ( Mary Carpenter ভারত সফরে আসেন ও স্ত্রী শিক্ষার পথকে বিস্তৃততর করেছেন। স্ত্রীশিক্ষার উদ্দেশ্যে ও বিষয়বস্তু নিয়ে মেরী কার্পেনটারের সঙ্গে কেশবচন্দ্রের মতানৈক্য ছিল এবং কেশবচন্দ্রের সে মনোভাব পরে ব্রাহ্মসমাজের মধ্যেই বিভেদের অন্যতম কারণ হয়ে দাঁড়ায়।

পাদ্রি ( এই প্রবন্ধে 'পাদ্রি' কথাটা আমি ইংরাজী Reverend-এর প্রতিশব্দ হিসাবেই ব্যবহার করছি, অন্য কোনো অর্থে নয় ), পাদ্রি ডলের এক বছর আগে, আর একজন ইউনিটেরিয়ান পাদ্রি চার্লস ব্রুকস ( Charles Brooks ) মাসখানেকের জন্য কলকাতা ঘুরে যান ( ১৮৫৪ )। কলকাতায় যাঁদের সঙ্গে তাঁর পরিচয় হয় তার মধ্যে ছিলেন ইংরেজ ইউনিটেরিয়ান হজসন প্র্যাট ( Hodgson Pratt যিনি ছিলেন গভর্নমেন্টের আণ্ডার সেক্রেটারী ), পাদ্রি লালবিহারী দে এবং জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর। জ্ঞানেন্দ্রমোহন প্রসন্নকুমার

ঠাকুরের পুত্র যিনি খৃষ্ট ধর্মে দীক্ষা গ্রহণ করেন। তিনিই সর্বপ্রথম ভারতীয় ব্যারিষ্টার ( Bar-at-law ) এবং পরে লণ্ডনে হিন্দু আইনের অধ্যাপক হন। ব্রাহ্মসমাজ সম্বন্ধে কোনো নিরপেক্ষ বা বিশদ বিবরণ ব্রুকস এদের কারুর কাছ থেকেই পান নি। এমন কি ব্রুকস সবিস্ময়ে লক্ষ্য করলেন যে বস্টনে (Boston) রামমোহন সম্বন্ধে লোকেদের যতটুকু জ্ঞান আছে এখানকার লোকেরা তার চেয়েও অজ্ঞ। রামমোহনের বিলাত যাত্রার পনের বছরের মধ্যে তাঁকে ভুল বোঝা তো দূরের কথা তাঁকে প্রায় ভুলে যেতে এদেশের লোকেরা সমর্থ হয়েছিল। মেরী কার্পেণ্টার যখন ১৮৬৬ খৃঃ এদেশে আসেন, তখন তিনিও লক্ষ্য করেছিলেন যে রামমোহনের স্মৃতি এদেশে কতখানি অবহেলিত। দেশে ফিরে গিয়ে ব্রুকস যে বিবরণ পেশ করেন তার ভিত্তিতেই আমেরিকান ইউনিটেরিয়ান অ্যাসোসিয়েসন ( American Unitarian Association ) স্থির করেন যে ভারতে একজন ইউনিটেরিয়ান পাদ্রির পাঠানোর প্রয়োজনীয়তা আছে ও সেই ভিত্তিতেই তাঁরা পাদ্রি চার্লস ডলকে ( Charles H. A. Dall ) মনোনীত করেন। তখন তাঁর বয়স উনচল্লিশ বছর। ১৮৫৫ খৃঃ তিনি কলকাতায় পদার্পণ করেন ও দীর্ঘ একত্রিশ বছর এখানেই অতিবাহিত করে এদেশের মাটিতেই শেষ নিঃশ্বাস ত্যাগ করেন ( ১৮৮৬ খৃঃ )।

এদেশে এসে ইংরেজ ইউনিটেরিয়ান হজসন প্রাট, আমেরিকান কনসাল রিচার্ড লিউস ( Richard Lewis ) ছাড়াও বিশেষভাবে তাঁর ঘনিষ্ঠতা হয় ক্রিশ্চিয়ান জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর, ব্রাহ্ম রাখালদাস হালদার ও ব্রাহ্ম রাজনারায়ণ বসুর সঙ্গে। এদেশে এসে তিনি বাংলা, হিন্দি ও সংস্কৃত ভাষা আয়ত্ত করেন। রাখালদাস হালদারের উৎসাহেই তিনি খিদিরপুর ব্রাহ্মসমাজে কয়েকবার ধর্মোপদেশ দান করেন। তাঁর বিষয়বস্তু হল যিশুর প্রমত্ত ভক্তি ও রামমোহন যে আলোকে যিশুকে এনেছিলেন তারই ব্যাখ্যা। খুব সম্ভব এই সূত্রেই তিনি দেবেন্দ্রনাথের সঙ্গে পরিচিত হন। তবে এই পরিচয়ের পরিণাম খুব মধুর হয় নি। দেবেন্দ্রনাথ তখন ঘোরতর ক্রাইষ্ট বিরোধী। ঠিক ক্রাইষ্ট বিরোধী কিনা বলা হয়তো যায় না—তবে এদেশে যে উপায়ে ক্রাইষ্টের ধর্ম পাদ্রিরা প্রচার ও প্রসার করছেন, দেবেন্দ্রনাথ তার আপোষহীন বিরোধী ছিলেন। তিনি ডলকে স্পষ্টভাষায় জানিয়ে দিলেন যে ব্রাহ্মসমাজে তিনি ক্রাইষ্টের নামোচ্চারণও শুনতে চান না। যখন কলকাতা ( আদি ) ব্রাহ্মসমাজে ধর্মোপদেশ দেবার

সুযোগ দেবেন্দ্রনাথ বন্ধ করে দিলেন, তখন ডল রামমোহন রায় সোসাইয়েটি ( ১৮৫৭ খৃঃ ) স্থাপন করেন। এই কারণে রাখালদাস হালদারও ব্রাহ্মসমাজ বর্জন করেন। ১৮৫৭ খৃঃ কেশবচন্দ্র ব্রাহ্মসমাজে যোগদেন। ব্রাহ্মসমাজে তর্কচচার প্রভাব ও ধর্মনিষ্ঠার অভাব দেখে ১৮৫৬ খৃঃ শেষভাগে দেবেন্দ্রনাথ হিমালয় যাত্রা করেন। আত্মজীবনীতে তিনি বলছেন, "আমি এখান হইতে পলাইব, সর্বত্র ঘুরিয়া বেড়াইব, আর ফিরব না।"

দেবেন্দ্রনাথের জীবনে পরস্পর বিরোধি দুটি ধারা সমান্তরাল ভাবে প্রভাবিত; একদিকে দুঃসাহসিক, অন্যদিকে রক্ষণশীল। যেখানে ধর্মবিশ্বাস ও ধর্মোপলব্ধি সেখানে বাইরের কোনো বাধা তিনি গ্রাহ্য করেন নি। ঐশ্বর্যের আকর্ষণ যৌবনের উন্মাদনা আচার সর্বস্ব প্রচলিত সংস্কার, সামাজিক সম্মান সব কিছু পরিহার করে অন্তর্লব্ধ আধ্যাত্মিক সত্যের দুরতিক্রম্য পথই তিনি বেছে নিয়েছেন। পৌত্তলিকতা তিনি বর্জন করলেন, বেদ উপনিষদের অভ্রান্ততা অপৌরুষেয়ত্তা তিনি অস্বীকার করলেন। অপরদিকে যেখানে সামাজিক প্রচলিত প্রথা সেখানে তার আমূল পরিবর্তনে তাঁর দ্বিধা ছিল। রাজনারায়ণ বসুকে লেখা চিঠিপত্রে তিনি বলতেন যে বিয়েতে জাতপাতের বাধা উঠে যাবেই, ব্রাহ্মণ আচার্যেরাই যে ভাল উপাসনায় সক্ষম এমনও নয়, ব্রাহ্মবিবাহে রাজবিধিরও প্রয়োজন আছে অথচ সমাজের জীবনে এইসব নীতি প্রয়োগ করার ক্ষেত্রে তিনি উৎসাহযুক্ত ছিলেন না। এই ক্ষেত্রে বুদ্ধি দিয়ে তিনি যা বললেন, মন দিয়ে তাতে সায় দিতে পারতেন না। আধুনিক যুগে হিন্দুদেরও এই সমস্যা। বুদ্ধির দ্বারা তারা যা গ্রহণ করেন মনের দ্বারা প্রতিরোধ শক্তির তার অভাবে তারা তা ত্যাগ করেন। দেবেন্দ্রনাথ ইউরোপীয় দর্শন শাস্ত্র যত্নসহকারেই অধ্যয়ন করেন। কিন্তু খ্রীষ্টের আত্মনিবেদিত কর্মময় জীবনের সঙ্গে বোধহয় তাঁর গভীর পরিচয় ছিল না। দেবেন্দ্রনাথের মধ্যমপুত্র সত্যেন্দ্রনাথ বলেছেন যে সেমেটিক ( ইহুদী ) ধর্মশাস্ত্রে দেবেন্দ্রনাথের জ্ঞান খুবই সীমিত ছিল এদেশের খ্রিশ্চিয়ান মিশনারীরা খৃষ্টতত্ত্বকে যে ভাবে প্রচার করতেন তা দেবেন্দ্রনাথ অপছন্দই যে করতেন তা নয়, তার প্রতিবাদও করেছেন। তবে তত্ত্বকথা পার হয়ে খ্রিশ্চিয়ান সাধকেরা ভগবৎ প্রেমে অবগাহন করে যে অনির্বচনীয় মাধুর্য তাদের হৃদয়ে প্রতিফলিত হয়েছিল তার পরিচয় দেবেন্দ্রনাথ নিশ্চয়ই পান নি। তাঁর কনিষ্ঠ পুত্র

রবীন্দ্রনাথ সেই পরিচয় পেয়েছিলেন। তাই আজো দেবেন্দ্রনাথের প্রতিষ্ঠিত শান্তিনিকেতন আশ্রমে প্রতি বছর ২১শে ডিসেম্বর ( পৌষউৎসবের ঠিক পরেই ) খৃস্টোৎসব অনুষ্ঠিত হয়। ক্রাইস্ট সম্বন্ধে এই সীমাবদ্ধতা পরবর্তী যুগে নব্য যুবক ব্রাহ্মদের সঙ্গে বিরোধের অন্যতম কারণ।

ডল সাহেব এদেশে এসে প্রথম দিকে যাঁদের হিন্দুধর্মের সংস্কার-সমূহ নির্মূল করতে ও ইউনিটেরিয়ান মতবাদে বিশেষ আগ্রহান্বিত বলে চিহ্নিত করেছিলেন তাঁদের মধ্যে কেশবচন্দ্রের স্থান ছিল না। কেশবচন্দ্র তখনও অখ্যাত। ডল সাহেব তাঁর মিশন হাউসে একটি লাইব্রেরি স্থাপন করেছিলেন। সেখানে চ্যানিং ( William Ellery Channing ), ওয়ার ( Henry Ware ), এমার্সন ( Ralph Waldo Emerson ), হেজ ( Hedge ), ডিয়ুই ( Orvills Dewey ), পার্কার ( Theodore Parker ) প্রভৃতি ইউনিটে-রিয়ান লেখকদের বই রাখা হত। কেশবচন্দ্র ওই লাইব্রেরিতে যাতায়াত করতেন। কেশবচন্দ্রের বয়স যখন আঠার তখনই ডল সাহেবের সঙ্গে তাঁর পরিচয় হয়। সে যুগের যাঁরা 'ইয়াং বেঙ্গল ( Young Bengal ) তাঁদের অনেকের সঙ্গে ডল সাহেবের যোগ ছিল। তাঁদের অনেকেই ডল সাহেবের বক্তৃতা শুনতে আগ্রহী ছিলেন ও ধর্ম বিষয়ে তাঁদের সঙ্গে অনেক কথোপকথন হতো। এদের মধ্যে কেউ কেউ অর্থ দান করতেন, কেউ কেউ ইউনিটেরিয়ান বই কিনতেন ও অল্প কয়েকজন ক্রিশ্চিয়ান ধর্মের অনুরাগী হয়েছিলেন।

অল্প বয়স থেকেই কেশবচন্দ্রের মধ্যে ধর্মপ্রবণতা ও নীতিবোধ দেখা দিয়েছিল। তিনি অল্পবয়সে শিক্ষাকালীণ অবস্থায় যে তিনজন ক্রিশ্চিয়ান মিশনারীর সংস্পর্শে এসেছিলেন তাঁরা পাদ্রি জেমস লঙ ( নীলদর্পণের অনুবাদক ) পাদ্রি টি, এইচ, বার্ন ( কলকাতা বিশপের যাজক, Chaplain ) ও আমেরিকান ইউনিটেরি মিশনের পাদ্রি চার্লস ডল। কেশবচন্দ্রের কলুটোলা সান্ধ্য বিদ্যালয়েও ( Colootolah Evening School ) ডল সাহেব বক্তৃতা দিয়েছেন। কেশবচন্দ্রের অনুরোধে ব্রিটিশ ইণ্ডিয়া সোসাইটির কার্যকলাপে তিনি যোগ রক্ষা করতেন, যদিও এই সভায় সাহিত্য ও বিজ্ঞানের আলোচনাই বেশি হত, তবে ধর্ম প্রসঙ্গও একেবারে বাদ পড়ত না। এই সভাতে পাদ্রি জেমস লঙও আসতেন ও প্রতাপচন্দ্র মজুমদারের রচনা এঁদের বাদানুবাদের কৌতুকপ্রদ বর্ণনা আছে। ডল সাহেব মনে করতেন যে কেশবচন্দ্রের

ধর্মোন্মেষের যুগে তিনিই তাঁর ধর্মোপদেষ্টার কাজ করেছেন। দুজনের মধ্যে ধর্মবিষয়ে অনেক গভীর আলোচনা হতো। ডল সাহেব তাঁর তরুণ প্রতিভাবান শ্রোতাকে শোনাতেন যে ধার্মিকের জীবন ক্রমিক উন্নতির পথে অগ্রসর হতে থাকে। সকল ধর্মকেই কেবল পুরাতনকে আঁকড়ে ধরে থাকলেই তার নিগূঢ় উদ্দেশ্য পূর্ণ হয় না, নবতর প্রেরণা লাভ করার জন্য উন্মুখ থাকতে হবে। ক্রাইস্ট যিনি বিশুদ্ধ প্রেম, বিশ্বাস, জ্ঞান ও শক্তির আধার, তাঁকে গ্রহণ করতে হবে, যুগে যুগে দেশে দেশে ঈশ্বরের মহিমা নানাভাবে প্রকাশিত হয়, বেদ উপনিষদের যুগও এমনি একটি যুগ ইত্যাদি। কেশবচন্দ্র স্থাপিত গুডউইল ফ্রেটারনিটির ( Goodwill Fraternity ) সঙ্গেও খুব সম্ভবত যোগ ছিল ও এখানেই কেশবচন্দ্র Dr. Chalmar-এর Discourse on Enthusiasm ও Theodore Parker-এর Sermon on Inspiration তাঁর অনুগামী যুবকদের পাঠ করে শুনিয়েছেন। কোন সন্দেহ নেই যে ইউনিটেরিয়ান চিন্তাধারার কেশবচন্দ্রের জীবনে গভীর রেখাপাত করেছিল। The Unitarian Herald কেশবচন্দ্রের বিখ্যাত বক্তৃতা, Jesus Christ, Europe and Asia ( মেডিকেল কলেজ থিয়েটারেএ প্রদত্ত, ১৮৬৬ খৃঃ ) আলোচনা প্রসঙ্গে লেখেন যে কেশবচন্দ্রের ভাষার ও ভাবের সঙ্গে ক্যানিং ও অন্যান্য প্রভাবশালী ইউনিটেরিয়ানদের মিল রয়েছে। এই বক্তৃতা পাঠ করে লর্ড লরেনস ( Lord Lowrence ) তদানীন্তন গভর্ণর জেনারল, কেশবচন্দ্রের প্রতি আকৃষ্ট হন এবং কেশবচন্দ্রের সহায় হন। Jesus Christ সম্বন্ধে আরও দুটি বক্তৃতা দেন India Asks : Who is Christ ? ( ১৮৭৯ খৃঃ ) ও That Mervellous Mystery : The Trinity ( ১৮৮২ খৃঃ )। শেষোক্ত বক্তৃতায় কেশবচন্দ্র বিদেশী মিশনারীদের সাবধান করে বলছেন যে যদি আপনারা সত্য গোপন করে এই কথা প্রচার করেন যে ক্রাইস্টই মূর্তিমান ঈশ্বর, ক্রাইস্টই নরাকারে ঈশ্বর তাহলে আপনারা এই মুহূর্তে দেশ ত্যাগ করে চলে যান ( quit the land ) কারণ তাহলে আপনারা ভারতদ্রোহী, ক্রাইস্টদ্রোহী ও ঈশ্বরদ্রোহী। গান্ধিজীর Quit India আওয়াজ তোলার আগেই আমরা কেশবচন্দ্রের মুখে শুনি quit the land,। এই বক্তৃতার আর এক জায়গায় কেশবচন্দ্র বলছেন নর ও নারীর গুণের উৎকর্ষতার সংযোগের ভাবমূর্তিই হচ্ছে ক্রাইস্ট। কেশবচন্দ্র ক্রাইস্টকে কোনো ধর্মের প্রবর্তক বা নীতির উপদেষ্টা হিসেবে দেখেন

নি। তিনি তাঁকে দেখেছেন চূড়ান্ত আত্মনিবেদনের আধ্যাত্মিক অনুভূতি হিসেবে। এইখানেই রামমোহনের সঙ্গে তাঁর কিছুটা পার্থক্য। আবার রামমোহনের সঙ্গে তাঁর মিলও আছে যখন কেশবচন্দ্র বলছেন, ক্রাইস্ট যে বিশুদ্ধ নীতির উপদেশ দিয়েছেন সর্ব-মানবের চেতনায় তার সাড়া ও সায় পাওয়া যায়। এছাড়াও তাঁর বহু বক্তৃতার মধ্যে ক্রাইস্টের উল্লেখ আছে। তাঁর শেষ বক্তৃতা, ( জানুয়ারী ১৮৮৩ ) Asia's Message to Europe তে তিনি মানুষের হিতসাধনার্থে উৎসর্গীকৃত ক্রাইস্টের জীবন তাকেই যে শুধু শ্রদ্ধা জানাচ্ছেন তা নয়, জগতের সমস্ত ধর্ম-প্রবর্তকরাই ( বৌদ্ধ ধর্ম, জৈন ধর্ম, ইহুদী ধর্ম, জোরাথ্যাষ্ট্রিয়ান ধর্ম, চৈতন্যের ভক্তি ধর্ম ) আমাদের শ্রদ্ধার্হ এবং শেষে তিনি বলছেন যে করুণাময় ঈশ্বরের তত্ত্বাবধানে আজ পৃথিবীতে এমন সুযোগ এসেছে যাকে অবলম্বন করে আমরা আন্তর্জাতিক সহযোগিতার ক্ষেত্র প্রস্তুত করতে পারি— এই আন্তর্জাতিক মৈত্রীর স্বপ্ন যখন তিনি দেখছেন তখন League of Nation বহুদূরে, United Nation Organization আরও দূরে আর দুই প্রতিষ্ঠানেরই কর্মক্ষেত্র সীমিত কেননা সেখানে ঈশ্বরের প্রেমের স্থান নেই আর এই প্রেম হৃদয়ে না জাগলে মানবভ্রাতৃত্ব ক্ষণস্থায়ী বুদ্বুদ।

কেশবচন্দ্রের লণ্ডনে পৌছবার অব্যবহিত পূর্বে সেখানকার ইউনিটেরিয়ান পত্রিকা The Inquirer লেখেন যে ১৮৬০/৬১ খৃঃ কেশবচন্দ্র যে সকল পুস্তিকা ( tracts ) প্রণয়ন করেন এবং ব্রাহ্মধর্ম বিষয়ে তাঁর বহু বক্তৃতার মধ্যে ইংল্যাণ্ড ও আমেরিকার আধ্যাত্মিক একেশ্বরবাদের সাদৃশ্য আছে— যে চিন্তাধারা নিউম্যান ( F N. Newman ), থিয়োডোর পার্কার ও ফ্রান্সেস কব ( Frances Cobbe ) প্রভৃতি ইউনিটেরিয়ান লেখকদের রচনায় পাওয়া যায়। রাখালদাস হালদার কেশবচন্দ্রের আগেই ইংল্যাণ্ডে যান এবং তিনিও কেশবচন্দ্রের রচনার সঙ্গে ইংরেজ পাঠকেদর পরিচয় করিয়ে দেন। কেশবচন্দ্র যখন ইংল্যাণ্ডে পৌছন তিনি সেখানে একেবারে অজ্ঞাত অখ্যাত আগন্তুক হয়ে যান নি। কেশবচন্দ্রের শুভানুধ্যায়ী Lord Lawrenceও তখন লণ্ডনে।

১৮৭০ খৃঃ মার্চ মাসে কেশবচন্দ্র ইংল্যাণ্ডে পদার্পণ করেন। সেখানে নানা জায়গায় তিনি বক্তৃতা ও ধর্মোপদেশ দেন। সকল সম্প্রদায়ের চার্চেই তিনি ভাষণ দেন, বহু ইউনিটেরিয়ান চার্চ থেকে আমন্ত্রণ তিনি পান। তাঁর বক্তৃতার

বিবরণ সোফিয়া ডবসন কলেক্ট, ( Sophia Dobson Collect ) যদিও তিনি অংগ্রিকান ছিলেন, অতি যত্নের সঙ্গে প্রকাশিত করেন। বিদ্যুৎগতিতে তাঁর খ্যাতি ইংল্যাণ্ড ও আমেরিকায় ছড়িয়ে পড়ে। বহু লোকের সঙ্গে তাঁর আলাপ হয়— সাম্রাজ্ঞী ভিক্টোরিয়া তাঁকে ডেকে পাঠান ; হল্যাণ্ডের রাণীর সঙ্গেও তাঁর কথাবার্তা হয়, তাঁর আলাপ হয় Sophia Collect, Frances Cobbe, Elizabeth, Sharpe, Lord Sheftesbury, Sir Robert Montgomary, Dr. Guthrie ( স্কচ পাদ্রি ) Dean of West Minster, ( Dr. Arthur Stanley ), Professor Max Mueller, John Stuart Mill, Charles, Darwin, Sir Charles Trevelyan, Gladstone এবং আরো অনেক চিন্তাবিদদের সঙ্গে। আমেরিকান ইউনিটেরিয়ান মিশনারী W. G Eliot-এর সঙ্গেও তাঁর আলাপ হয়। Little Portland Street-এ অবস্থিত Dr. James Martineau-র গির্জায় কেশবচন্দ্রের বক্তৃতা শোনার জন্য House of Lords এবং House of Commons-এর অনেক সদস্য অনেক বিখ্যাত বৈজ্ঞানিক ও সাহিত্যিক উপস্থিত ছিলেন। British and Foreign Unitarian Association যে স্বাগত সম্বর্ধনার আয়োজন করেন ( ১২ই এপ্রিল ১৮৭০ ) সেখানেও অ্যাসোসিয়েসনের প্রেসিডেণ্ট ছাড়াও বহু গণ্য-মান্য ব্যক্তি উপস্থিত ছিলেন ও উপস্থিত ছিলেন ইংল্যাণ্ডের সকল ধর্ম সম্প্রদায়ের প্রতিনিধিরা। ১২ই সেপ্টেম্বর ১৮৭০, Hanover Square Rooms-এ তাঁর বিদায় সভাতেও এগারটি বিভিন্ন ক্রিশ্চিয়ান ধর্ম সম্প্রদায়ের প্রতিনিধিরা উপস্থিত ছিলেন।

ভারতবর্ষে ফিরে এসে কেশবচন্দ্র কর্মের পূর্ণ জোয়ারে ব্রাহ্মসমাজ তরণী ভাসিয়ে দিলেন। motto হল যে ব্রাহ্মদের হৃদয় হবে ভারতীয় ঋষিদের মত পবিত্র ও শান্ত ও তাদের হাত হবে ইউরোপীয়ানদের মত সবল ও সক্রিয়। তিনি নারীজাতির আর্থিক উন্নতির জন্য, কেতাবী ও কারিগরী শিক্ষার জন্য, দরিদ্রদের জনসুলভ ও সহজলভ্য সাহিত্য সৃষ্টির জন্য, মাদকাসক্তি নিবারণের ও দুর্বল শ্রেণীর আর্থিক সাহায্যের জন্য পাঁচটি বিভাগে ইণ্ডিয়ান রিফর্ম অ্যাসোসিয়েসন ( Indian Reform Association ) প্রতিষ্ঠা করেন এবং কার্যসূচী রূপায়নে ইংরেজ ও আমেরিকান ইউনিটেরিয়ানদের অকুণ্ঠ সমর্থন লাভ করেন। ১৮৭২ খৃঃ ব্রাহ্মবিবাহ আইন ( অন্য নামে ) কার্যকরী হয়।

কিন্তু ধীরে ধীরে অলক্ষ্যে গতির চেয়ে কেশবচন্দ্রের ঝোঁক পড়ল স্থিতির দিকে। বহির্মুখীন থেকে তাঁর মন ক্রমশ অন্তর্মুখীন হয়ে উঠল। যিনি একদিন অগ্নিমন্ত্রে দীক্ষা নিয়েছিলেন তিনি এখন ভক্তির প্রবলতা, ধ্যানের প্রবলতা, বৈরাগ্যের প্রবলতা, যোগের প্রবলতা, ঈশ্বরের ও তাঁর প্রেরিত সাধুদের সঙ্গে একাত্মতা অনুভব করতে লাগলেন ও প্রত্যাদেশের উপর নির্ভরশীল হয়ে পড়লেন। এখানে আবার দেখি তাঁর ধর্ম-পিতা দেবেন্দ্রনাথের জীবনের ধারার সঙ্গে মিল— সেই ব্রহ্মজ্ঞান, ব্রহ্মধ্যান, ব্রহ্মানন্দরস পান, সেই আদেশের প্রতীক্ষা। সর্বশেষে কুচবিহার বিবাহ ব্রাহ্মসমাজে দ্বিতীয় বার বিপ্লব সংঘটন করল। কেশবচন্দ্রের এই পরিবর্তন ইংল্যাণ্ড ও আমেরিকার ইউনিটেরিয়ানদের মনে বিস্ময় ও বীতরাগ এনে দিল। তিনি তীক্ষ্ণ সমালোচনার পাত্র হয়ে উঠলেন। পশ্চিমের জনমতের পাল্লা ভারী হল সাধারণ সমাজের দিকে। কিন্তু তাঁরাও সাধারণ সমাজে এমন কোনো লোকের সাক্ষাৎ পেলেন না যিনি কেশবচন্দ্রের স্থান পূরণ করতে পারেন।

অবশেষে দীর্ঘ রোগভোগের পর ৮ই জানুয়ারী ১৮৮৪ খৃঃ, কেশবচন্দ্র তাঁর স্নেহময়ী জননীর ক্রোড়ে চিরবিশ্রাম লাভ করলেন। তাঁর অন্তিম রোগশয্যায় তাঁকে দেখতে আসেন কলকাতার লর্ড বিশপ, রামকৃষ্ণ পরমহংস ও মহর্ষি দেবেন্দ্রনাথ। তাঁর মৃত্যু মুহূর্তে একমাত্র বিদেশী যিনি উপস্থিত ছিলেন তিনি সেই আমেরিকান ইউনিটেরিয়ান পাদ্রি চার্লস ডল যার মিশন হাউস (Misson House) লাইব্রেরীতে কিশোর কেশবচন্দ্র ধর্মশাস্ত্র পড়তে যেতেন ও যাঁর সঙ্গে ধর্মচর্চা করতেন। কেশবচন্দ্রের মৃত্যুর ২ বছর পরেই এদেশের মাটিতেই শেষ নিঃশ্বাস ত্যাগ করেন আমেরিকান পাদ্রি সেই চার্লস ডল (১৮৮৬, জুলাই)।

ব্রাহ্ম কেশবচন্দ্র ও আমেরিকান ইউনিটেরিয়ান চার্লস ডলের মৃত্যুতে ব্রাহ্মসমাজের সঙ্গে ইউনিটেরিয়ানদের সংযোগের দ্বিতীয় পর্বের শেষ হল, যেমন প্রথম পর্বের শেষ হয়েছিল ব্রাহ্ম রামমোহনের মৃত্যুতে (১৮৩৩ খৃঃ) ও ইংরেজ ইউনিটেরিয়ান উইলিয়াম অ্যাডামের ভারত ত্যাগে (১৮৩৮ খৃঃ)। তৃতীয় পর্ব সুরু হয় ব্রাহ্মসমাজের প্রতাপচন্দ্র মজুমদার ও আমেরিকান ইউনিটেরিয়ান জে. টি. সাণ্ডারল্যাণ্ডকে (Javez. T. Sunderland) কেন্দ্র করে। ততদিনে দৃষ্টিভঙ্গীর ও কর্মপন্থা দুটোরই পরিপ্রেক্ষিতের পরিবর্তন হয়েছে— কিন্তু এই তৃতীয় পর্বের ইতিহাস আমাদের আলোচ্য সীমানার বাইরে।

**অনিল মৈত্র**

সম্পাদক ব্রাহ্মসমাজ অফ ইণ্ডিয়া।